শোভা বৰ্দ্ধনার্থে ছয়রাগের পাঁচ পাঁচটী রাগিণীর সৃষ্টি হয়। এবং পুনর্ব্বার দিবারাত্রিকে অষ্ট প্রহরে ভাগ করিয়া এক এক রাগের আট আট পুত্র বলিয়া আটচল্লিশটী উপরাগের উৎপত্তি হয়।

প্রাচীন কালে ভারতবর্ষের সংগীত-রাজ্যে অসংখ্য রাগরাগিণী বিদ্যমান ছিল। এমন কি, দ্বাপর যুগে যখন শ্রীকৃষ্ণ বৃন্দাবনে সুচারু নয়না গোপাঙ্গনা মণ্ডলীকে প্রেমতত্ত্ব উপদেশ করিতেন, তখন তাঁহাকে সেই প্রেমাভিলাষিণী ষোড়শশত গোপিনী প্রত্যেকে এক এক বিশেষ বিশেষ রাগরাগিণীতে স্বীয় স্বীয় প্রণয়ানুরাগের পরিচয় দিতেন। এইরূপে ক্রমে ক্রমে অসংখ্য রাগরাগিণীর সৃষ্টি হইয়াছে।

অস্মদ্দেশে সংগীত বিষয়ক চারিটী মত প্রচলিত আছে। ঈশ্বর বা ব্রহ্মা, ভরত, হনুমান বা পবন, এবং কল্লিনাথ। কেহ কেহ ব্রহ্মার মত উল্লেখ না করিয়া সোমেশ্বরের মতকে ঐ চারি মতের সহিত গণনা করিয়া থাকেন। রাগাদির কাল এবং ঋতু নির্ণয় ইত্যাদি বিষয়ে উক্ত চারিটী মতের মধ্যে পরস্পরের স্থানে স্থানে অনেক অনৈক্য দৃষ্ট হয়। ঔপপত্তিক অংশ হনুমন্ত মত ব্যতীত প্রায় অপর তিনটীতেই একরূপ। এদেশে যাবতীয় সংগীত গ্রন্থে ছয় রাগ এবং ছত্রিশ রাগিণী লিখিত আছে, কিন্তু হনুমন্ত মতে ছয় রাগ এবং ত্রিশটী রাগিণী মাত্র লেখা আছে। কল্লিনাথের মতে এক এক রাগের ছয় ছয় ভার্য্যা ও আট আট পুত্র, সর্ব্বশুদ্ধ নব্বইটী রাগরাগিণী; এবং ভরতের মতে আটচল্লিশ-টী রাগপুত্রদের এক এক পত্নী আছে, তাহাতে রাগপরিবারেরা সংখ্যায় একশত আটত্রিশটী হয়। কল্লিনাথ ও ভরতের মধ্যে যে অনৈক্য দৃষ্ট হয় তাহা কেবল রাগরাগিণী বিষয়েই, অন্যান্য বিষয়ে অনেক সৌসাদৃশ্য লক্ষিত হয়; কিন্তু হনু-মন্তের সহিত ইহাদের কাহারও ঐক্য নাই। অনেকের এরূপ সংস্কার আছে, যে অস্মদ্দেশে হনুমন্ত মতই প্রচলিত, অন্য কোন মতের প্রচলন নাই। ইহা স্বীকার করা যাইতে পারে না, কারণ হনুমন্ত মত প্রচলিত থাকিলে তদনুগত ছয় রাগ ও ত্রিশ রাগিণীর প্রবলই প্রচলন থাকিত।

সংগীত শব্দটী গীত, বাদ্য ও নৃত্য এই ত্রিবিধ বিদ্যার উপাধি। এক্ষণে অস্মদ্দেশে ঐ ত্রিবিধ বিদ্যার কতদূর উন্নতি সাধিত হইয়াছিল, তাহা নিম্নে যথাসাধ্য বর্ণিত হইতেছে।

প্রথমতঃ গীত। কণ্ঠনিঃসৃত স্বর যুক্ত নানা রসে পরিপুরিত ও ছন্দোবন্দে বিন্যস্ত কবিতা সকল, যাহা রাগরাগিণীতে প্রকাশ হয়, তাহাকে গান অথবা গীত কহে।

দ্বিতীয় বাদ্য। নানা প্রকার যন্ত্র, অঙ্গুলির অভিঘাতে অথবা ফুৎকারদ্বারা সঞ্চালিত হইয়া মনোহর শব্দ উৎপাদন করিয়া গীতের সহায়তা এবং কাল বিধান করে, সেই শব্দকে বাদ্য কহে।

তৃতীয় নৃত্য। বাদ্যদ্বারা যে ক্ষুদ্র ক্ষুদ্র অংশে সময় বিভাগ করা হয়, সেই সময়ে সময়ে অর্থাৎ তালে তালে পদ নিক্ষেপ ও সর্ব্বাঙ্গ চালন করিয়া মনোগত উল্লাস প্রকাশ করাকে নৃত্য কহে।

সঙ্গীত বৃক্ষের যে প্রথম অথবা প্রধান শাখা গীতবিদ্যা, তাহা স্বরযোগে নানা প্রকার রাগ রাগিণীতে প্রকাশ হয়। রাগ শব্দে মনের ভাব অথবা প্রকৃতির শোভা বুঝায়, অথবা যে ধ্বনিবিশেষ দ্বারা লোকের চিত্ত-রঞ্জন হয় তাহাকেও রাগ কহে। রাগ বিবোধের গ্রন্থকর্ত্তা সুবিখ্যাত সোমেশ্বর বলেন, যে যেরূপ সমুদ্র-জল, বায়ু সহযোগে অনন্ত তরঙ্গরাশী বিস্তার করে, সেইরূপ শব্দতত্ত্বের প্রধান সপ্ত স্বর ও তাহাদের পরস্পরের অন্তর্গত দ্বাবিংশতি শ্রুতি অর্থাৎ খণ্ডস্বর বা স্বরকামিনী সকল পর্য্যায় ক্রমে উদারা, মুদারা, তারা প্রভৃতি তিন গ্রামে বিস্তৃত হইয়া, বিশেষ বিশেষ স্বরের পরস্পর সংযোগে ও বিয়োগে, ক্রমশঃ যে অসংখ্য রাগতরঙ্গের উদ্ভব করিতে পারে, তাহা অসম্ভাবিত নহে। তবে যন্ত্র বা কণ্ঠস্বর উপলক্ষে পূর্ব্বোক্ত চৌরাশিটীর অতিরিক্ত রাগরাগিণীর আলোচনা করা সুকঠিন ও আয়াসসাধ্য বিবেচনায়, সচরাচর সংগীত গ্রন্থে তদতিরিক্ত রাগরাগিণীর উল্লেখ নাই। ঐ সপ্ত স্বর সকলের অন্তর্গত যে ২২ টী শ্রুতি আছে, তাহাদিগের ৪টী ষড়জ ও ঋষভের মধ্যে, ৩টী ঋষভ ও গান্ধারের মধ্যে, ২ টী গান্ধার ও মধ্যমের মধ্যে, ৪টী মধ্যম ও পঞ্চমের মধ্যে, ৪ টী পঞ্চম ও ধৈবতের মধ্যে, ৩টী ধৈবত ও নিষাদের মধ্যে এবং ২টী নিষাদ ও ষড়জের মধ্যে আছে। তাহাদিগকে কোমলতর ও কোমলতম এবং তীব্রতর ও তীব্রতম বলিয়া উল্লেখ করা হয়। হিন্দু সঙ্গীতবেত্তারা সকলে সুকবিও ছিলেন, সুতরাং তাহাদের কাব্যনৈপুণ্য দর্শন করাইবার জন্য স্বর-পরিবারদের নায়ক নায়িকারূপে বর্ণন করিয়াছেন। উক্ত ২২ টী খণ্ড স্বরকে স্বরকামিনী রূপে গণ্য করিয়া, তাহাদের প্রত্যেকের এক এক নাম রাখিয়াছেন

সপ্তস্বরের তিন গ্রামে, যখন কোন এক বিশেষ স্বরনায়ক, বিশেষ নায়িকা সহযোগে আধিপত্য করে, এবং অপর স্বরপরিবারেরা তাহার অনুচর বা বৈরিদলশ্রেণীভুক্ত হয়, তখন এক বিশেষ রাগ বা রাগিণীর মূর্ত্তি প্রকাশ হয়; এবং তান, উপজ প্রভৃতি আরোহী অবরোহী দ্বারা তাহাকে অলংকৃত করে। কোন বিশেষ রাগরাগিণীতে যে কয়েকটী স্বরের ব্যবহার হয়, তাহাদের প্রত্যেকের প্রয়োগের স্থান ও পরিমাণ বিবেচনায়, তাহারা ভিন্ন ভিন্ন উপাধি গ্রহণ করে। যথা-বাদী, সম্বাদী, ন্যাস ইত্যাদি।

গীত বা রাগের প্রথমে যে সুর ব্যবহার হয়, তাহার নাম গ্রহ। রাগের বিশ্রামক যে সুর তাহার নাম ন্যাস, আর যে সুর বহুল প্রয়োগ হয় তাহার নাম অংশ। ফলে, রাগ বা রাগিণীর বাদী স্বরকে রাজা, সম্বাদীকে মন্ত্রী এবং অপর স্বরদের অনুচর বলিয়া গণনা করা হয়, এবং যে বিশেষ স্বরকে রাগ বিশেষে ত্যাগ করিতে হয়, তাহাকে বিবাদী কহে। স্বরবিশেষ স্বামী হইলে, আর অপর স্বরেরা কেহ তাহার গ্রহ, কেহ অমাত্য, কেহ অনুচর পদবিশেষে নিয়োজিত হইলে এবং কেহবা বৈরী রূপে পরিত্যক্ত হইলে, রাগ বা রাগিণীবিশেষের মূর্ত্তি উদয় হয়।

আমাদিগের শাস্ত্রে রাগরাগিণী সকল অসামান্য শক্তিসম্পন্ন এক এক দেব দেবী বলিয়া বর্ণিত হইয়াছে। তাহাদের প্রভাবে অলৌকিক ব্যাপার সকল সম্পাদন হইতে পারে। এইরূপ জনশ্রুতি আছে, যে যখন যবন সম্রাটকুলতিলক আকবর, সংগীতচূড়ামণি তানসেনকে দীপক রাগে গ্রীষ্ম ঋতুর শোভা বর্ণন করিতে আজ্ঞা করেন, তখন গায়ক তানসেন দীপকের এমনি আলাপ করিলেন, যে তাহার প্রভাবে বৈশ্বানরদেব মূর্ত্তিমান হইলেন, এবং তত্রস্থ লোক সকল তদ্দর্শনে ভয়ে ব্যাকুল এবং তানসেন নিজে বিচেতন ও পরিশেষে গতায়ুঃ হইলেন। এই গল্পটী কতদূর সত্য তাহা পাঠকগণ বিবেচনা করিবেন। স্বর ও অনলের পরস্পর প্রাকৃতিক কোন সম্বন্ধইত দেখা যায় না, একতানমনে দীপক রাগের স্বরগ্রাম শুনিতে শুনিতে উৎসাহ পূর্ণ হইয়া, শ্রোতৃবর্গে অনল দর্শন করিলেন এরূপ ভ্রম ঘটা, ও তানসেনের অত্যন্ত পরিশ্রম বশতঃ প্রাণ বিয়োগ হওয়া নিতান্ত অসম্ভাবিত নহে। এই গল্প সম্বন্ধে আরও শুনিতে পাওয়া যায়, তানসেনের দুইটী কন্যা, পিতার বিপদের বার্ত্তা শ্রবণ করিয়া; ব্যাকুলচিত্তে মেঘরাগের আলাপ করিতে

করিতে পিতার নিকটে ধাবমানা হইয়াছিলেন, এবং অমন হইতে পিতৃজীবন রক্ষা করিতে ব্যগ্র হইয়া বর্ষার আহ্বান করাতে এমন মুষলধারায় বৃষ্টি হয়, যে তত্রস্থ ভূমি প্লাবিত হইয়াছিল। এ স্থলে বিচার্য্য এই, যে কণ্ঠবিনির্গত বায়ুর সঞ্চালনে দূরস্থ মেঘ সকল আকৃষ্ট হইয়াছিল, কি সেই পিতৃ শোকে বিহ্বল অনাথা বালিকাদ্বয়ের খেদযুক্ত বিলাপ ধ্বনি তত্রস্থ লোক সমূহের নয়নমেঘ হইতে বারি আকর্ষণ করিয়াছিল? এতদুভয় যুক্তির মধ্যে পাঠকদিগের যাহা অভিরুচি হয় তাহা গ্রহণ করিবেন। আমাদিগের বক্তব্য এই মাত্র, যে রাগরাগিণীর প্রভাবে যদিও কোন বাহ্য অলৌকিক ব্যাপার দর্শন করা অসম্ভব বোধ হয়; কিন্তু নানা প্রকার অদ্ভুত আন্তরিক অবস্থা উৎপন্ন হইতে পারে, তাহার আর সন্দেহ নাই।

গীত, সঙ্গীত, ছন্দ, প্রবন্ধ, যুগলবন্ধ, ধ্রুব, খেয়াল, টপ্পা, টপখেয়াল, ঠুমরি, কহরবা, খেমটা, গজল, রেক্তা, কবাই, দাদরা, লট্‌কা, কাহারবা, তেরেনা, ধ্রুয়, মাঠা, পরমাঠা, চৌরাঙ্ক, ষড়গ্রাম, গড়বা, ত্রিবট, চতুরঙ্গ, কাওয়াল, রাগমালা, নক্স্‌গুল, কড়খা, কিষ্ণপদ, শক্তিস্তব, শ্যামাবিষয়, কীর্ত্তন, সপ্তমী, পাঞ্চালী, হোরি, সখীসম্বাদ, বিরহ, খেউড়, লহর প্রভৃতি বহু প্রণালী মতে গানের ব্যবহার থাকায়, বহুবিধ গায়কেরও সংখ্যা নির্দেশ আছে। সর্ব্বপ্রধান গায়ক নায়ক, তদনন্তর গুণকার বা গুণী পরে কালওয়াৎ, কাওয়াল, আতাই, ঢাড়ি, উপাধ্যায়, গায়ক, গন্ধর্ব্ব, মার্দ্দঙ্গী, বীণকার কথক ইত্যাদি বহুতর গায়কাদি সংজ্ঞা আছে। কোন সময়ে দিল্লীর কোন সম্রাটের সভায় গোপাল ও বৈজু প্রভৃতি অষ্টজন নায়ক; সুরজ খাঁ, রমজু খাঁ প্রভৃতি দশজন গন্ধর্ব্ব; তানসেন, তিমরায়, প্রভৃতি সাতজন গুণকার; লাল খাঁ, সুরতসেন প্রভৃতি চারিজন কালওয়াৎ এবং কাওাল ইত্যাদি বিভিন্ন উপাধির বহুতর গায়কগণ বর্ত্তমান ছিলেন।

শাস্ত্রে গায়কদিগের বহুতর দোষ ও গুণ এবং মুদ্রাদি লক্ষণ বর্ণিত আছে। গায়কেরা সামান্যতঃ চারি শ্রেণীতে বিভক্ত, যথা— মুদ্রাদি ও অপর শাস্ত্রোক্ত দোষ রহিত এবং শাস্ত্রে ও যন্ত্রে নিপুণ, এমন গায়কের স্বর প্রকাশ মাত্রেই সর্ব্বজনের মনমোহন হয়, ও সেই গায়ক উত্তম বলিয়া বর্ণিত হয়। যে সকল গায়ক উত্তম গায়কের অর্দ্ধেক লক্ষণ ধারণ করেন তাহারা মধ্যম গায়ক পদে গণ্য হয়েন। আর যাহার স্বর অতি কর্কশ, মুদ্রাদি সমু-

যায় দোষ পূর্ণ, যন্ত্রে কিঞ্চিৎ তাল বোধ আছে, তাহারা অধম গায়ক নামে বিখ্যাত। তৎপরে রাগ তাল অনবগত, শাস্ত্র এবং যন্ত্র কদাপি স্পর্শ করে নাই, অথচ সভামধ্যে গান করিয়া থাকে, তাহারা অধমাধম গায়ক বলিয়া বিখ্যাত হয়।

যাঁহারা নূতন নূতন রাগিণী রচনা করিতেন, তাঁহারা নায়ক নামে বাচ্য হইতেন। নায়কদের মধ্যে গোপাল সর্ব্বপ্রধান। ইহাঁর পূর্ব্বে যে কে কে নায়ক ছিলেন, তাহা আর এক্ষণে নিরূপণ করিবার উপায় নাই। নায়ক গোপাল ১৩১০ সংবতে বিখ্যাত হইয়া উঠেন। ইনি দক্ষিণ দেশবাসী ব্রাহ্মণ কুলোদ্ভব। ইহাঁর যত্ন ও আয়াসে সঙ্গীত প্রায় সম্পূর্ণাবস্থা প্রাপ্ত হয়। নায়ক গোপাল গাড়া, পূরবী, গৌরী, বসন্ত, টোড়ী, গুণকেলী, বট, দেশকার প্রভৃতি কতকগুলি রাগিণী প্রস্তুত করেন এবং ধারু ধ্রুপদেরও সৃষ্টি করিয়া যান।

নায়ক আমীর খসরুর খ্যাতিও ঐ সময়ে প্রচার হয়। ইনি সম্রাট ঘায়াস উদ্দীন তোগলকের সভাসদ ছিলেন। এইরূপ কথিত আছে, যে দিল্লীর সম্রাট আলাউদ্দীনের রাজত্বকালে আমীর খসরু বিশেষ খ্যাতি লাভ করেন, এবং নায়ক গোপালও সেই সময়ে ভারতবর্ষের অন্যান্য সমুদায় প্রদেশের গায়কদিগকে সংগীতবিদ্যায় জয় করিয়া সম্রাট আলাউদ্দীনের রাজসভায় উপস্থিত হন। তথায় আমীর খসরু কৌশল করিয়া নায়ক গোপালকে পরাজয় করেন। তাহাতেই খসরু সঙ্গীতবিদ্যায় সর্ব্বোত্তর প্রতিপত্তি লাভ করেন। নায়ক খসরু দ্বাদশ রাগিণীর সৃষ্টি করেন, যথা—মহিয়র বা মহির, সাজগিরী, ইয়ামন বা ইমন, ওসাক, দেওয়ালী বা ময়াফেক, গানম, জিলফ, ফরগণা, শরফরদা, বাজরীর, ফরদস্ত এবং সনম। ইনি সেতার যন্ত্রের অনেক উৎকর্ষ সাধন করেন।

জোয়ানপুরে সুলতান হোসেনষির্কী নামে এক রাজা ছিলেন, তিনি শ্যাম ও টোড়ী বিস্তার করিয়া অনেক শাখায় বিভাগ করেন। এইরূপ সপ্তদশ রাগিণী তাঁহার দ্বারা প্রস্তুত হয়। যথা—গৌরশ্যাম, সুহাশ্যাম, মেঘশ্যাম, গৌণ্ড বা গম্ভীরশ্যাম, বসন্তশ্যাম, বরারীশ্যাম, মল্লারশ্যাম, ভূপালশ্যাম, সুঘরাইশ্যাম, আসাবারীশ্যাম, রামশ্যাম (রামকেলী আর শ্যাম), কানরশ্যাম, জয়পুরীটোড়ী (মালশ্রী আরটোড়ী), রামটোড়ী, রসূলী বা রসবতীটোড়ী,

ফুলমতীটোড়ী এবং আসোয়ারী। মুলতানী ও হোসেনীকানড়া তৎ-কর্ত্তৃক সৃষ্ট হয়। সুলতান হোসেনষির্কী প্রথম খেয়ালের সৃষ্টি করেন।

নায়ক দুর্‌বিখাঁ ও দানো উভয়েই দিল্লীর সম্রাট আকবরের সমীপে থাকিতেন। ইহাঁদের কৃত গীত বিস্তর শুনিতে পাওয়া যায়; এতদ্ভিন্ন ইহাঁদের অপর কোন পরিচয় পাওয়া যায় না। নায়ক বখ্‌সু গুজরাট রাজ-ধানীস্থ সম্রাট সুলতান বাহাদুরের নিকটে থাকিতেন। তিনি টোড়ী ও দেশকার মিশ্রিত করিয়া এক রাগিণী সৃষ্টি করেন, এবং সম্রাটের মান্যের নিমিত্ত তাহার বাহাদুরিটোড়ী নাম রাখেন। নায়কীকানড়া ও নায়কীকল্যাণ তাঁহার কৃত।

নায়ক গোপাল যে যে অংশে সংগীতশাস্ত্র অসম্পূর্ণাবস্থায় রাখিয়া যান, মিয়া তানসেন সেই অংশ সকল সম্পূর্ণ করেন। শুনা যায় যে ইনি, কাশী নিবাসী এক কথক ব্রাহ্মণের সন্তান, ইনি হরিদাস স্বামীর নিকট অধ্যয়ন করেন। তানসেনের পিতা উত্তম গায়ক ছিলেন, কিন্তু তানসেন নিজে সংগীত বিষয়ে নিতান্ত অনভিজ্ঞ থাকায়, এক দিবস পিতা কর্ত্তৃক তিরস্কৃত হন, ইহাতে ক্ষুব্ধ হইয়া নিবিড় অরণ্যে গমন পূর্ব্বক সরস্বতীর আরাধনায় প্রবৃত্ত হন। সরস্বতী সন্তুষ্টা হইয়া তাঁহাকে বরপ্রদান করিলে সেই মুহূর্ত্তে যাবতীয় রাগরাগিণী মূর্ত্তিমান হইয়া তাঁহার সম্মুখে দণ্ডায়-মান হইল।

তানসেন সম্রাট্ আকবরের সভাসদ্ ছিলেন ও সম্রাট্ তাঁহার বিদ্যায় মোহিত হইয়া তাঁহাকে অত্যন্ত স্নেহ করিতেন। কথিত আছে, যে এক দিবস তানসেন দরবারিকানড়া রাগিণী প্রস্তুত করিয়া আকবরকে শুনাই-লেন, সম্রাট সন্তুষ্ট হইয়া তাঁহাকে স্বীয় হস্তের অষ্টাদশ লক্ষ টাকার বাজু পারিতোষিক দিয়া ঈষৎ অহংকারের সহিত বলিলেন, যে আমার মত দাতা আর কে আছে। ইহাতে তানসেনও দম্ভের সহিত উত্তর করিলেন, যে থাকিবার বিচিত্র কি, ইহাতে সম্রাট ক্রুদ্ধ হইয়া তাঁহাকে একবস্ত্র পরিধান করাইয়া দিল্লী নগর হইতে বহিষ্কৃত করিলেন। তানসেন নিরুপায় হইয়া বিমার রাজা রাজারামের আশ্রয় লইলেন। রাজা-রাম নিজে গায়ক ও সংগীতপ্রিয় ছিলেন ও তানসেনের গীত শ্রবণ করিয়া একপ মোহিত হইলেন, যে বিষয়কর্ম্ম সমুদায় পরিত্যাগ করিয়া গীত

শ্রবণেও তানসেনের পরিচর্য্যায় নিযুক্ত থাকিতেন। এমন কি তানসেনকে আপন স্কন্ধে পর্য্যন্ত করিয়া লইয়া বেড়াইতেন। এদিকে তানসেনের বিরহে আকবর একবারে অধৈর্য্য হইয়া পড়িলেন, কাযে কাযেই তাঁহাকে দিল্লীতে প্রত্যাগমন করিতে হইল। আসিবার সময় রাজারাম তাঁহাকে পঞ্চাশ লক্ষ টাকার বাজু পারিতোষিক দিলেন। তানসেন রাজার নিকট বাধিত হইয়া বলিলেন, যে তোমাকে ভিন্ন এই অবধি আর কাহাকেও দক্ষিণ হস্তের দ্বারা সেলাম করিব না। আর সর্ব্ব প্রথমে আমি দেবতাদের নামে গীত করিতাম, পরে সম্রাট আকবরের নামে করিয়াছি, এই অবধি যত গীত প্রস্তুত করিব সমুদায় তোমারি নামে করিব। এই জন্যে আমরা ধ্রুপদে রাজারামের নাম এত শুনিতে পাই। এইরূপে কালওয়াতেরা যে সমুদায় গান গাইয়া থাকেন, তাহার অধিকাংশ তানসেনের কৃত। তিনি যে সমুদায় রাগিণী প্রস্তুত করেন, তাহাতে মিয়া শব্দ আছে, যথা-মিয়ামল্লার, মিয়াসারঙ্গ ইত্যাদি। অহুলার।)

তানতরঙ্গ ও মানতরঙ্গ (কাহার মতে সুরতসেন) এই দুইটী তানসেনের পুত্র; আর চাঁদ খাঁ ও সুরজ খাঁ তানসেনের দুইটী শিষ্য; ইহারাও কয়জনে সঙ্গীতযুক্ত ছিলেন।)

সম্রাট আকবরের সময়ে কাশীতে একজন সুরদাস নামে গায়ক প্রাদুর্ভূত হন। ইনি ১২৫০০০ পদাবলী প্রস্তুত করিয়াছিলেন। বারোঁয়া রাগও তাঁহার সৃষ্ট।

গোয়ালিয়ারের রাজা রাজামান ১৫০০ খৃষ্টাব্দের প্রারম্ভে বিদ্যমান ছিলেন। ইনি অত্যন্ত সংগীতপ্রিয় ছিলেন। ইনি মালগুজ্জরী, বাহালগুজ্জরী ও মঙ্গলগুজ্জরী প্রস্তুত করেন।)

তুলসীদাস চিত্রকুট সমীপবর্ত্তী হাজিপুর গ্রামে ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করেন। ইহাঁর কিঞ্চিৎ বয়স হইলে, কাশীর রাজার দেওয়ান হইয়া, কাশী নগরীতে অবস্থিতি করেন; অগ্রদাসের শিষ্য জগন্নাথদাস তাঁহার দীক্ষাগুরু ছিলেন। তিনি গুরু সমভিব্যাহারে বৃন্দাবন সমীপে গোবর্দ্ধনে গমন করেন। তথা হইতে বারাণসীতে প্রত্যাগমন পূর্ব্বক ১৬৩১ সংবতে হিন্দি ভাষায় রামায়ণ অনুবাদ করিতে প্রবৃত্ত হন। এই প্রসিদ্ধ গ্রন্থ ব্যতিরেকে, তিনি রাগরাগিণী যোগে সপ্তশত দোঁহা ও বহুতর ভক্তি ও নীতি বিষয়ক শ্লোক সম্বলিত রামগুণাবলী ও গীতাবলী, এবং বিনয়পত্রিকা রচনা করেন। তুলসীদাস জীব-

নের শেষে কাশীধামে বাস করিয়া জাহাঙ্গীর বাদশাহের রাজত্বকালে ১৬৮০ সংবতে লোকান্তরিত হন।

প্রায় ১৫০ বৎসর হইল, মহম্মদসাহের রাজত্ব কালে, জানি খাঁ নামক জনৈক অযোধ্যাবাসীর ঔরসে গোলাম নুবী জন্ম গ্রহণ করেন। ইহাঁর সোরী নামে এক পত্নী ছিল। আমরা যে সোরীর টপ্পা বলিয়া শুনিতে পাই, তাহা গোলাম-নুবীকৃত। গোলাম নুবী তৎসমুদায় প্রস্তুত করিয়া স্বীয় পত্নীর নাম দিয়া প্রচার করেন। গোলাম নুবী ঠুংরী রাগ সৃষ্টি করেন।

ইহা ব্যতীত লাল খাঁ, মোল্লা আশহক, নেজাম খাঁ, হোসেন খাঁ, সেখ পাঁচু, তাজ বাহাদুর, ফতে পুরের জান খাঁ, মিরজা আক্কেল, সেখ খেজর, চান্দ খাঁ, চন্দেশ্বার, মিয়া দাউদ প্রভৃতি অনেকে সংগীতের বহুল অনুশীলন ও উন্নতিসাধন করিয়াছেন।

বীরভুমের প্রায় দশ ক্রোশ দক্ষিণে অজয়নদের উত্তর তীরে কেঁদুলী নামক গ্রামে মহাকবি জয়দেব জন্ম গ্রহণ করেন। ঐ কেঁদুলী গ্রামে, অদ্যাপি জয়দেবের স্মরণার্থে প্রতিবৎসর পৌষ মাসে বৈষ্ণবদিগের একটী মেলা হইয়া থাকে। ১২০০ খৃষ্টাব্দীতে রাজা লক্ষ্মণসেনের রাজত্বকালে জয়দেব প্রাদুর্ভূত হন। তিনি গীতগোবিন্দ নামক মহাকাব্য রচনা করেন। এই পুস্তকের অনেক স্থল সংগীতে পরিপূর্ণ। সংগীতগুলি বাঙ্গালা পয়ারের ন্যায় অন্ত্যযমক ও কোন কোন স্থলে মধ্য ও অন্ত্য যমক দৃষ্ট হয়। সংগীতগুলি রাগতানলয় বিশুদ্ধ হওয়াতে তাহারা গীত হইলে সকলেই প্রীত ও পুলকিত হয়। সংগীত ভিন্ন গীতগোবিন্দের স্থানে স্থানে অনেক শ্লোক দৃষ্ট হয়। ঐ সকল শ্লোক বিবিধ ছন্দোবন্ধে রচিত। জয়দেব কি সঙ্গীত কি শ্লোক উভয় স্থলেই শব্দযোজনার অদ্ভুত ক্ষমতা ও মনোহর কবিত্বশক্তির পরিচয় প্রদান করিয়াছেন।

এতদ্ভিন্ন বৃন্দাবনদাস (বাঙ্গালার আদিকবি), চণ্ডীদাস, মুরারীদাস, গোবিন্দ দাস, বিদ্যাপতি, সনাতন গোস্বামী, রায় শেখর, হরু ঠাকুর, রামবসু, নৃসিংহ, নিতাই দাস, রামেশ্বর চক্রবর্ত্তী, রূপরাম ঠাকুর, কীর্ত্তিবাস, মুকুন্দরাম, কাশীদাস, রামপ্রসাদ, ভারতচন্দ্র, কৃষ্ণদাস কবিরাজ, রসসাগর, রূপ নন্দন গোস্বামী, রাধামোহন সেন, রামনিধি গুপ্ত, ঈশ্বরগুপ্ত, দাসুরায় প্রভৃতি অনেকে বাঙ্গালা ভাষায় কবি বলিয়া প্রসিদ্ধ।

যখন সংগীতের চর্চা ছিল না, তখন দুই একটী করিয়া রাগিণী স্থানে স্থানে প্রচলিত ছিল। শাস্ত্রকারেরা এই সমুদায় সংগ্রহ করিয়া মার্জ্জিত করিয়াছিলেন, ও যে দেশ হইতে যে রাগিণী নীত হইয়াছিল, সেই রাগিণীকে সেই দেশের নাম দিয়াছিলেন।

ঐরাবত, কলিঙ্গ, কাবেরী, কেদারা, কর্ণাটক, কোশল, কর্ণাট. গৌড়, জয়ন্তী, তৈলঙ্গী, দেবগিরী, বাঙ্গালী, বৃন্দাবনীসারঙ্গ, ভূপালী, মাড়োয়া, মল্লোয়া, মুলতানী, শ্যাম, সুরঠ, সিন্ধু প্রভৃতি কয়েকটী রাগ রাগিণীর এক একটী দেশের নামে নামকরণ হইয়াছে; ইহাতে প্রতীয়মান হইতেছে, যে এই সমুদায় রাগিণী ঐ ঐ দেশ হইতে সংগৃহীত হইয়াছে।

যে সময়ে ভারতবর্ষে সংগীত বিদ্যার অতিশয় চর্চ্চা ছিল, তখন ভিন্ন ভিন্ন রাজ্যের ভিন্ন ভিন্ন সংগীতবিৎদিগের মতে নূতন রাগ সকল রচিত হইত। মুলতান রাগের নাম শ্রবণ করিলে বোধ হয়, উক্ত রাগটী মুলতান নগরের প্রাচীন সংগীতবিৎদিগের সম্পত্তি। কখন রচয়িতার নামে রাগের উপাধি দেওয়া যাইত। সারঙ্গ রাগটী বিখ্যাত সঙ্গীতজ্ঞ শারঙ্গদেবের রচিত অনুভব হয়। কখন বা কোন বিশেষ ঘটনা দ্বারা কোন রাগবিশেষ উপাধি প্রাপ্ত হইয়াছে। বাঘীশ্বরী বা বাঘশ্রী রাগিণী, অনেকে বলিয়া থাকেন, মহা হিংস্র পশু ব্যাঘ্র প্রভৃতিকে মোহিত করিতে পারে। বোধ হয়, কোন সময়ে মালকোশরাগের পরিবারের মধ্যে কোন বিশেষ রাগিণীর আলাপকালে মৃগ সর্প এবং অপরাপর জন্তুদের ন্যায় ব্যাঘ্রও বশীভূত হইয়া থাকিবে; এবং সেই ঘটনা অবধি সেই রাগিণীটী বাঘশ্রী আখ্যা পাইয়াছে। শঙ্কর বিজয় এই রাগটী ভগবান শঙ্কর কর্ত্তৃক সৃষ্ট। বোধ হয়, যখন তিনি ত্রিপুরাসুর পরাজয় ও বধ করিয়া আনন্দসহকারে প্রথম গান করিয়াছিলেন, তখনই ঐ রাগটী সৃষ্ট হইয়া থাকিবে। যখন এম্বপ্রকার রীতি অনুসারে রাগরাগিণীর নামকরণের প্রথা ছিল, এবং যখন সংগীতবেত্তারা নিজ নিজ পাণ্ডিত্য দেখাইবার লালসায় নুতন নুতন রাগরাগিণী রচনা করিতেন, তখন যে ক্রমশঃ রাগরাগিণীর বহু সংখ্যা হইবে তাহার আশ্চর্য্য কি!

রাগরাগিণী আলাপচারি করিবার দিবা রাত্রির মধ্যে বিশেষ বিশেষ সময় নির্দ্দিষ্ট আছে। কতকগুলির আবার দিবা রাত্রির মধ্যে আলাপ করিবার উপযুক্ত বিশেষ বিশেষ সময় নাই; তাহাদিগের আলাপ ঋতু ও উৎসব বিশেষে

করিতে হয়। যেমন বসন্ত কালে বসন্ত ও সিন্ধু ভৈরবী, শরৎকালে আলেয়া, শ্রাবণ মাসে শায়ন, বর্ষাকালে মল্লার, চৈত্র মাসে গান করিবার মধু রাগিণী। হিন্দোল রাগ শ্রীকৃষ্ণের ঝুলনযাত্রা ও দোলযাত্রার সময় গান করিতে হয়। ঝুলনযাত্রার একটী সংস্কৃত নাম হিন্দোলযাত্রা, অপর নাম শয়নযাত্রা। হিন্দোল শব্দে দোলচৌকী বুঝায়। ঝুলনের সময়ে ভগবানের মূর্ত্তিকে হিন্দোল বা দোলচৌকীর উপর শয়ান করিয়া পূজা করিতে হয়। বোধ হয়, অতি পূর্ব্বকালে আর্য্য পুরুষেরা হিংস্র পশ্বাদির ভয় এবং আর্দ্র মৃর্ত্তিকাস্থানজনিত পীড়াভয়প্রযুক্ত বৃক্ষশাখায় লম্বিত হইয়া শয়ন করিতেন। এই জন্যই ভগবানের হিন্দোলশয়নাসন কল্পিত হইয়াছে।. শ্রাবণ মাসের শুক্ল দ্বাদশী হইতে পূর্ণিমা পর্য্যন্ত ঝুলনযাত্রা হইয়া থাকে। এইরূপ ষড় ঋতু, মেঘ, ঝড়, বৃষ্টি প্রভৃতি সময়ের বিশেষ বিশেষ রাগিণী আছে।

কোন কোন রাগিণী অন্য রাগিণীর সহিত মিলিত হইয়া এক প্রকার মিশ্র রাগিণী উৎপন্ন হয়, যেমন লুম ঝিঝিট, খট-যোগীয়া, সুরঠ-মোল্লার ইত্যাদি। মিশ্র রাগিণী এইরূপ উৎপন্ন হইলেও ইহাদিগের মিশ্রণের নিয়ম আছে। যেমন বিভাস প্রাতঃকালের রাগিণী, ইহার সহিত যোগিয়া, ললিত প্রভৃতি তুল্য সময়ের ও প্রায় তুল্য সুরের রাগিণী মিলিত হইয়া থাকে; কিন্তু ইমন, পুরবী ইত্যাদি বিপরীত সময়ের রাগিণী মিলিত হয় না।

পূর্ব্বতন স্বাধীন ভারতবর্ষে সঙ্গীত শাস্ত্র ক্রমে যেরূপ পরিণত হইয়া আসিতেছিল, সেইরূপ আর দুই সহস্র বৎসর কাল থাকিলে এখানে সঙ্গীতের উন্নতির আর অবধি থাকিত না; কিন্তু দুঃখের বিষয় এই, যখন এই দেশ, বিদেশীয় জেতাদিগের শাসনাধীন হইয়া, স্বাধীনতা চ্যুত হইতে লাগিল, সেই অবধি সংগীতের চর্চ্চা ক্রমে তিরোহিত হইতে লাগিল। কবিতা, সংগীত, চিত্রবিদ্যা প্রভৃতি প্রায় স্বাধীন দেশেই উন্নতিশীল হইয়া থাকে, কারণ যে রাজ্যে শান্তি ও শাসন প্রণালীর সৌম্য মূর্ত্তি বিরাজমান থাকে, সেই স্থানেই মানুষে কল্পনা প্রভৃতি স্বাধীন বৃত্তি সকল সম্যক রূপে পরিচালনা করিতে পারে। এই জন্যই প্রাচীন গ্রীসে, রোমে, ভারতবর্ষে এবং ইটালিতে এত সঙ্গীতের প্রাদুর্ভাব। মুসলমানদিগের রাজত্ব কালে অস্মদ্দেশের সংগীত অনেক পরিবর্ত্ত হইয়া যায়। তাহাদের নিজের সংগীত ছিল না, এই জন্য তাহারা আমাদের সংগীতকেই নিজ মতের অনুগত করিয়া লয়। তাহারা যে বার মোকাম, চব্বিশ শুসা

ও আটচল্লিশ সুবা স্থির করিয়াছে, তাহাও আমাদের সংগীতের অনুকরণ মাত্র। তোপ্‌তেল হিন্দ নামক পারস্য গ্রন্থে দৃষ্ট হয়, যে বার মাসে গান করিতে হইবে বলিয়া উক্ত বারটী মোকামের সৃষ্টি হইয়াছে। দিবা এবং রাত্রিতে গান করিবার জন্য, প্রত্যেক মাসের অনুগত মোকামের দুই দুইটী ভার্য্যা নির্দ্দিষ্ট হইয়াছে, ইহাদিগকে গুস্যা কহে। তাহাদিগের মতে চার ঋতু প্রচলিত থাকায়, চারি ঋতুর অন্তর্গত এক এক ঋতুতে বার মোকামের অনুসারী করিয়া গান করিবার জন্য, আর চারিটী করিয়া আটচল্লিশটী সুবা স্থিরীকৃত হইয়াছে।

বার মোকামের নাম, যথা-রিগবি, হোসেনী, রাষ্ট, হিজাজ্, বুজুর্গ, কোষাক, ইরাখ্, ইস্‌ফাহান্, নুবা, উসাখ্, জঙ্গুলা, বোসুলিখ। অথবা মোহিয়র, শাজগিরী, ইমন, উসাখ্, দেওয়ালী, গানম, জিলফ, ফরগণা, সরফর্দ্দা, বাজরীর, ফোরদস্ত, সনম্।

চব্বিশটী সুবার নাম, যথা—নুরুজিআজম, নুরজিআরব ডুগা, মোহিয়র, মটরফী, পঞ্জগা, সিগা, সিসার, হুমাইউন্, নুজট, রখব, টাইয়টী, মোকালেফ, মঘলুব, টবরেজ, নম্বাপূরক, নউরুজিখারা, মহওয়র, জাবী, আওজ, চাহাগা, বিজল, উসীরাণ, সুবা।

আটচল্লিশটী গুস্যার মধ্যে যে কয়েটীর নাম প্রচলিত আছে তাহাদের নাম, যথা-বাহারী সাথ, গরীব, সুয়ারা, ঘনজুদা, নেবাথক্রক, সরফরাজ, বাস্তানেগার, নবাতেকুদ নায়া, নিয়াবন্দক, সুফা, দেলবর, আওজকামাল, নেগার, বিসাল, শোরী, টরবন্দেজ, বহরীকামাল, বহরীআসলী, এস্তেদাল, গোলস্তান, সুরীয়ব, হাওরান্, জুমালী, রুআফজা, হাএরাথ, মোয়াতেদেল, মুয়ানুবী, পহলুভি।

ভারতবর্ষীয় সংগীতবিদেরা স্ব স্ব গ্রন্থে পরস্পরের মতে দোষারোপ করিয়া গিয়াছেন, তদ্দর্শনে আধুনিক (ওস্তাদ) সংগীত ব্যবসায়ীরা যথেষ্ট স্বেচ্ছাচারী হইয়াছেন, তাহাতে আমাদের সংগীত ক্রমশঃ অবনতিই প্রাপ্ত হইতেছে। অপর, প্রাচীন কালে তাল লয় সমেত সংগীতের সুর লিপিবদ্ধ করিবার কোন পরিণত সংগীতাক্ষরের ব্যবহার ছিল না, সুতরাং আবহমান কালের সাংগীতিক রচনা সকল, অর্থাৎ গীতাদির স্বরবিন্যাস প্রভৃতি কালের অতলস্পর্শ গর্ভে নিমগ্ন হইয়াছে। কিন্তু প্রাচীন হিন্দুদিগের মধ্যে সংগীত লিখনের যে কোন প্রথাই প্রচলিত ছিল না, বাস্তবিক তাহা

নহে। সংগীত লিপিবদ্ধ করিয়া না রাখিলে যে তাহার উন্নতি করা, কিম্বা তাহা সহজে শিক্ষা করা দুষ্কর, তাহা তাঁহারা বিলক্ষণ জানিতেন। তন্নিমিত্ত তাঁহারা একজাতীয় সঙ্কেতাক্ষরের ও সৃষ্টি করিয়াছেন। কোন কোন প্রাচীন সংগীত গ্রন্থে সংগীতের সাঙ্কেতিক চিহ্ন সকল অদ্যাপি দৃষ্ট হয়। স্বর বিশেষের কম্পন বা হ্রস্ব দীর্ঘ করা, তাল বা মাত্রা প্রভৃতিজ্ঞাপক চক্রচিহ্ন ও রেখা ও গবাক্ষাকৃতি চিহ্ন, এবং বিশ্রাম কাল নির্দিষ্ট করিবার জন্য পদ্ম-চিহ্ন প্রভৃতি নানা জাতীয় চিহ্ন ব্যবহৃত হইত। ঐ সকল চিহ্ন অবলম্বন করিয়া গীত সকল রাগরাগিণী বিশেষে লিপিবদ্ধ করা সহজেই হইতে পারে।

প্রসিদ্ধ বোইথিয়স বলেন, গ্রীক জাতীয় বিখ্যাত দর্শন শাস্ত্রজ্ঞ মহামহোপাধ্যায় পিথাগোরস, ইউরোপ খণ্ডে স্বর লেখার পদ্ধতি প্রথম সংস্থাপিত করেন। তৎকালে সুরের নামগুলি গ্রীক বর্ণ দ্বারা লিখিত হইত। পরে রোমকেরা গ্রীস দেশ জয় করিয়া, তদ্দেশের শিল্পবিদ্যাদির অনেক উৎকর্ষ সাধন করেন। ইহাদের রাজত্বকালে পোপ গ্রেগরী খৃঃ সপ্ত শতাব্দীর প্রারম্ভে স্বর লিপিবদ্ধ করিবার পদ্ধতি অনেক সংস্কার করেন। এবং খৃঃ দশ শতাব্দীর সময়ে ওগু নামে জনৈক রোমীয় মঙ্ক দ্বারা রেখা ব্যবহার পদ্ধতি প্রথম সৃষ্টি হয়, তৎকালে ৮ বা ৯টী মাত্র রেখা ব্যবহৃত হইত। এবং আমাদিগের ন্যায় তিন সপ্তক মাত্র ব্যবহার ছিল। খাদ সুরের আবশ্যক হইলে বৃহদাক্ষর দ্বারা লেখা হইত, ও উচ্চ স্বর ক্ষুদ্র জাতীয় অক্ষর দ্বারা নির্দেশিত হইত। সেই অবধি ক্রমশঃ ইউরোপখণ্ডে সুর লেখার পদ্ধতি অনেক পরিবর্তিত হইয়া আসিতেছে, এবং স্বর লিপির যাহা কিছু অসম্পূর্ণ ছিল, গিডো নামক একজন মঙ্ক একাদশ শতাব্দীর মধ্যভাগে তাহা সম্পূর্ণ করিয়া যান। তিনিই রেখার পদ্ধতি ও মধ্যভাগে বিন্দু দ্বারা স্বর লেখার পদ্ধতি সৃষ্টি করেন।

এক্ষণে পিথাগোরস স্বর লেখার আদর্শটী কোন জাতি ও কোন দেশ হইতে সংগ্রহ করিয়াছিলেন, এইটী মীমাংসা করিতে এই যুক্তিই উপস্থিত হয়, যে জ্যোতিষ, ত্রিকোণমিতি, ন্যায় ও দর্শন প্রভৃতি শাস্ত্র সকল যখন তিনি ভারতবর্ষ হইতে শিক্ষা করিয়া স্বদেশে সংস্থাপন করেন, তখন সংগীত শিক্ষা ও স্বর লিপিবদ্ধ করিবার প্রণালীও তথা হইতে গ্রহণ করিয়া স্বদেশে প্রচার করিয়াছেন। অপর, আমরা যেমন রাগে বাদী, সম্বাদী, অনুবাদী, বিবাদী ব্যবহার করি, গ্রীকেরাও তেমনি আমাদের ন্যায় হোমফোনিয়া এবং পারা-

ফোনিয়া ব্যবহার করিতেন; এবং ভারতবর্ষীয়েরা যেমন সংগীতকে কাণ্ঠিক, যান্ত্রিক ও আঙ্গিক তিন ভাগে বিভক্ত করেন, তেমনি গ্রীসীয়দেরও সংগীত তিন ভাগে বিভক্ত ছিল। ভারতবর্ষে যেমন ষড়জাদি সপ্ত স্বর ও তাহার ব্যঞ্জক সা, ঋ, গ ইত্যাদি সাতটী আদি বর্ণ মাত্র গ্রহণ করিয়া স্বরলিপি করার ব্যবহার ছিল; গ্রীসীয়েরা বর্ণের দ্বারা স্বর লিখিত। অতএব, আমাদের ও গ্রীসীয়দিগের সংগীত শাস্ত্র ও স্বরলিপি পদ্ধতির ঐক্য থাকাতে প্রতীতি হইতেছে, যে তাহারা যেমন অন্যান্য শাস্ত্র এদেশ হইতে গ্রহণ করিয়াছিলেন, সংগীত শাস্ত্রও সেই রূপ এখান হইতে লন তাহার সন্দেহ নাই। স্বরলিখন প্রণালী এদেশে পূর্ব্বে প্রচলিত ছিল, আক্ষেপের বিষয় এই, যে হিন্দু আধিপত্যের পতনের সঙ্গে সঙ্গেই ভারতের পূর্ব্ব ধন সকলই অন্ধকার কূপে পতিত হইয়াছে, এবং তৎসমুদায় উদ্ধার করা দূরে থাকুক, তাহা যে কখন ছিল এ কথা অনেকে বিশ্বাসও করে না।

যবন অধিকার কালে অস্মদ্দেশের কতকগুলি সংগীত গ্রন্থের লোপ ও তৎসঙ্গে স্বর লেখার চিহ্ন কতকগুলিও বিলুপ্ত হয়। যে কয়েক খানি গ্রন্থের নাম শুনিতে পাওয়া যায়, তাহাও দুষ্প্রাপ্য। অধিক কি, প্রকৃত ভারত সংগীত এক প্রকার নাই বলিলেই হয়। অধুনা সাধারণের সংগীত শিক্ষার নিমিত্ত কোন রাজকীয় পাঠশালা নাই, রাজকোষ হইতে তন্নিমিত্ত কিছু মাত্র সাহায্য প্রদান করা হয় না। সুবিজ্ঞ অধ্যাপকের সংখ্যাও অল্প, এবং শিক্ষাদিবারও সুপ্রণালী নাই। সুতরাং, সংগীত যে পূর্ব্বশ্রী ভ্রষ্ট হইয়া বিকৃত ও দুষিত হইবে তাহার আশ্চর্য্য কি? ভারতের স্বাধীনতা যে পথে গমন করিয়াছে, সংগীত বিদ্যাও সেইপথগামিনী হইয়াছে। স্বরলিপি পদ্ধতি না থাকাতে সংগীত ব্যবসায়ী (ওস্তাদ) দিগের মধ্যে মতভেদ দৃষ্ট হয়, ও তন্নিবন্ধন বিবাদ পর্য্যন্ত ঘটিয়া থাকে। ফলতঃ, সঙ্গীত লিপিবদ্ধ করিয়া না রাখিলে কোন কালে ও কোন রূপে তাহার উন্নতি হইবার সম্ভাবনা নাই।

ভারতবর্ষে বাদ্য সম্পর্কীয় যত প্রকার যন্ত্র প্রকাশ আছে, তাহার চারিটী সংজ্ঞা, যথা—আনদ্ধ, শুষির, ঘন, তত। চর্ম্মনির্ম্মিত যন্ত্রসকলের আনদ্ধ সংজ্ঞা; শিঙ্গা, শঙ্খ, মুরলী প্রভৃতি যন্ত্রের নাম শুষির; মন্দিরা, করতাল, ঘণ্টাদি যন্ত্র সমূহের ঘন সংজ্ঞা; আর বীণা, রবাব, তাম্বুরাদি তার যন্ত্র সকলের সংজ্ঞা তত। তত যন্ত্র দুই প্রকার। যে সকল যন্ত্র ছড়ের দ্বারা বাদিত হয়, তাহাদিগকে ধনু যন্ত্র কহে; এবং যে সকল যন্ত্র অঙ্গুলি দ্বারা বাদিত হয়, তাহাদিগকে অঙ্গুলিত্রতত

যন্ত্র কহে। কোন্ কোন্ সময়ে কোন্ কোন্ যন্ত্র প্রথম সৃষ্ট হইয়াছিল, কোন্ কোন্ মহাত্মা তাহাদের প্রকাশ করেন, এবং কি ঘটনাক্রমে তাহাদের প্রকাশ হয়, তৎ সমুদায় বর্ণন করা দুঃসাধ্য। পুরাতন বাদ্যযন্ত্র সকলের মধ্যে বীণা ও বংশী শ্রেষ্ঠরূপে গণনা করা হয়। তাহাদের উভয়ের মধ্যে কে প্রাচীন তাহা এইক্ষণে নির্ণয় করা যাইতে পারে না। পুরাণ-অগ্রগণ্য ভারতে উভয়েরই নাম উল্লেখ আছে। এতৎসম্বন্ধে ভারতের বর্ণনা এই, যে সমুদ্র মন্থনে যে আশ্চর্য্য বংশ উদ্ভূত হইয়াছিল, তাহার প্রধান অংশ মুরলীরূপে শ্রীকৃষ্ণের করে শোভিত হইয়াছিল; আর দেবর্ষি নারদ যিনি পরম ভাগবতদিগের মধ্যে অগ্রগণ্য ছিলেন; যিনি জ্ঞানযোগে ও তপোবলে পরম পবিত্র পুরুষার্থ লাভ করিয়াছিলেন; তিনি সংগীত ভগবত উপাসনার শ্রেষ্ঠ উপকরণ জানিয়া, জগন্মাতা বাগ্‌দেবীর করকমলস্থিতা বীণাযন্ত্রের অনুরূপ পৃথিবীতে প্রকাশ করেন। শিঙ্গা, ডমরু, দুন্দুবী, পিনাক প্রভৃতি অপরাপর বাদ্যযন্ত্র সকল, যাহাদের নাম পুরাণে শ্রুত হওয়া যায়, তাহাদের মধ্যে কোন্‌টী কোন্ সময়ে প্রথম প্রকাশ পাইয়াছিল, তাহা নির্দ্দেশ করা আমাদের ক্ষমতার অতিরিক্ত।

বীণা আমাদিগের অতি প্রাচীন যন্ত্র। ভগবান নারদ এই যন্ত্র প্রথম সৃষ্টি করেন। এই যন্ত্রটী তাঁহার ও সরস্বতীর অতি প্রিয় যন্ত্র বলিয়া প্রসিদ্ধ। বীণা নানা প্রকার, শ্রুতিবীণা, রুদ্রবীণা, ব্রহ্মবীণা, সারস্বতবীণা, কচ্ছপীবীণা। শ্রুতিবীণা এক তুম্বী বা দুই তুম্বী দ্বারা নির্ম্মিত হইয়া থাকে। এক তুম্বী বিশিষ্ট যে শ্রুতিবীণা, তাহাকে আলাপিনীবীণা কহে। আলাপিনীবীণা তুম্বুরু গন্ধর্ব্ব কর্ত্তৃক সৃষ্ট হয় বলিয়া, ঐ যন্ত্রের অপর একটী নাম তাম্বুরা। সংগীতে সুর ভঙ্গ না হয়, এই জন্য তাম্বুরা অতি প্রয়োজনীয়। স্বরবীণা নানাবিধ, একটী তার বিশিষ্ট যে স্বরবীণা তাহাকে একতন্ত্রী বীণা কহে। দুই তার বিশিষ্ট যে স্বরবীণা তাহাকে দ্বিতন্ত্রীবীণা কহে। তিনটী তার বিশিষ্ট যে স্বরবীণা তাহাকে ত্রিতন্ত্রীবীণা কহে। ত্রিতন্ত্রীবীণাকে পারস্য ভাষায় সেতারা কহে। খৃষ্টীয় শকের চতুর্দ্দশ শতাব্দীর প্রারম্ভে, যৎকালে পাঠান বংশের দ্বিতীয় সম্রাট আলাউদ্দীন দিল্লিতে রাজত্ব করেন, তৎকালে তিনি পারস্য দেশ হইতে আমীর খসরু নামক যে অসাধারণ সঙ্গীতবিৎকে আনাইয়া আপন সভায় সভ্যশ্রেণীভুক্ত করেন; তিনি ত্রিতন্ত্রী নাম পরিবর্ত্তন করিয়া উক্ত পারসিক নাম প্রদান করেন। পারস্য ভাষায় "ত্রি" শব্দকে

"সে" কহে, সেই জন্য আমির খসরু, ত্রিতন্ত্রী, তিনতন্ত্র বিশিষ্ট বলিয়া, তাহার সেতারা নাম প্রচলিত করেন। অদ্যাবধি সেই নাম ব্যবহৃত হইতেছে। সাত তার যুক্ত যে বীণা তাহাকে পরিবাদিনী কহে। তুম্বীর উদরের দিকে খণ্ড করিয়া যে বীণা নির্ম্মিত হয়, তাহাকে কচ্ছপী বীণা কহে। কচ্ছপী বীণাকে এইক্ষণে কচুয়া সেতার বলিয়া থাকে। বীণাযন্ত্র কত প্রাচীন তাহা স্থির করা যায় না, যে সকল সংস্কৃত গ্রন্থ ৪০০০ বৎসর পূর্ব্বে প্রণীত হইয়াছিল তাহাতেও বীণার প্রসঙ্গ আছে। লাইয়ার, হার্প, গিটার প্রভৃতি যে সকল যন্ত্র ইউরোপে প্রচলিত আছে, তাহা বীণা যন্ত্রের আদর্শে সৃষ্ট হইয়াছে। ত্রিতন্ত্রীবীণা গ্রীশদেশে লায়র নামে প্রচলিত। লায়র যন্ত্রতেও তিনটী তার আবদ্ধ থাকিত।

বেয়ালাকে ইংরাজীতে ভায়লিন ও ইটালিয়নেরা ভিয়ালে কহে। ভিয়ালো শব্দ অপভ্রংশে অস্মদ্দেশে বেয়ালা বলিয়া ব্যবহৃত হয়। বেয়ালা অতি চমৎকার যন্ত্র। ইহা যেমন লঘু তেমনি ইহার ধ্বনি উচ্চ ও মিষ্ট। অনেকের এমন সংস্কার আছে, যে এই যন্ত্রটী আমাদের দেশীয় যন্ত্র নহে, পোর্ত্তুগিজেরাই ইহাকে ইউরোপ হইতে ভারতবর্ষে আনয়ন করে, বস্তুত তাহা নহে। এই যন্ত্রটী এদেশীয় সারঙ্গী যন্ত্রের অনুকরণে সৃষ্ট হইয়াছে তাহার সন্দেহ নাই। প্রসিদ্ধ এনসাইক্লোপিডিয়া ব্রিটেনিকা গ্রন্থকার কহেন, যে ভারত-বর্ষীয়েরা পূর্ব্বে বেয়ালাকে সারঙ্গী বলিয়া ব্যবহার করিতেন। ভায়লিন ও সারঙ্গীতে অবয়বের কিঞ্চিৎ ভেদ মাত্র, উহা সারঙ্গীর রূপান্তর ভিন্ন আর কিছুই নয়।

কতকগুলি যন্ত্র এক স্বরগ্রামের স্বরসংযোগে বাজনকে সমবেতবাদন কহে। আকড়াই বাদ্য, নওবৎ ও রোসনচৌকী প্রভৃতি কতকগুলি সমবেত বাদ্য এতদ্দেশে প্রচলিত আছে। আথরাই বাদ্য, নিধুবাবু ও রসিক গোস্বামী রাজা রাজকৃষ্ণের সাহায্যে প্রস্তুত করেন। আথরাই বাদ্যে নিম্নলিখিত যন্ত্রগুলি ব্যবহৃত হইয়া থাকে। যথা-ঢোল, ফ্লুট, হারমনিয়ন, মন্দিরা, বেয়ালা ইত্যাদি।

আলেকজাণ্ডার বাদসা নওবৎ সৃষ্টি করেন। পশ্চিম রাজ্যে নওবতে নিম্ন লিখিত যন্ত্রগুলি ব্যবহৃত হইয়া থাকে। যথা-নাগড়া৪, কাড়া২, টিকারা১, রণশৃঙ্গ১, করতাল২, সানাই২, নুই২, আলগোজা২, রোসনচৌকি১, কলম২, বঁশী২।

সমবেত বাদন ব্যতীত অধুনা এক নূতন ঐকতানবাদন প্রণালী প্রচলিত হইয়াছে। ঐকতানবাদন কতকগুলি যন্ত্র বিভিন্ন গ্রামের স্বর সংযোগে

একতানে বাদিত হইয়া থাকে। প্রায় দ্বাদশবৎসর হইল, সুবিজ্ঞ ও সংগীতপ্রিয় শ্রীযুত রাজা যোতীন্দ্রমোহন ঠাকুর বাহাদুর মহাশয়, অনেক ইংরাজী নাট্যাভিনয় ও বাদনপ্রণালী দেখিয়া শুনিয়া, সংগীত বিশারদ ক্ষেত্রমোহন গোস্বামী মহাশয়ের সাহায্যে "কনসার্ট" বাদ্যকে বাঙ্গালা প্রণালীতে প্রথম প্রচলিত করেন, এবং সেই সময়ে উক্ত মহাত্মা একটী গৎও প্রস্তুত করেন। এই অভিনব ঐকতানবাদন প্রণালী, পাইকপাড়া নিবাসী সুবিখ্যাত রাজা প্রতাপচন্দ্র সিংহ বাহাদুর মহাশয়ের বেলগেছিয়া উদ্যানে, রত্নাবলী নাটকের অভিনয় কালে, প্রথম ব্যবহৃত হইয়াছিল। অনন্তর, রাজা যোতীন্দ্র মোহন ঠাকুর বাহাদুর নিজ ভবনে বঙ্গনাট্যালয় স্থাপন পূর্বক, বহু আয়াস ও যত্ন সহকারে, উক্ত ঐকতানবাদনপ্রণালীর অনেক শ্রীসম্পাদন করিয়াছেন। এই বাদ্যে সচরাচর দুই খানি বেয়ালা, দুইখানি টিনর, দুইটী ফ্লুট, একটী ভায়লিনসেলো, একটী ক্লারিয়নেট, একটী ডবল বাস, মৃদঙ্গ, ও একযোড়া করতাল বা খরতাল ব্যবহৃত হইয়া থাকে।

অস্মদ্দেশে যাহারা বাদ্যযন্ত্র প্রস্তুত অথবা মেরামত করে, তাহারা সকলে মূর্খ, এবং পদার্থ বিজ্ঞান বিষয়ে নিতান্ত অনভিজ্ঞ। অপিচ, তাহারা যন্ত্রের অংশ সকলের পরিমাণ ও কিরূপে তৎসমুদায়ের সামঞ্জস্য করিতে হয়, এবং কি উপাদানেই তাহা প্রস্তুত করিলে ভালহয়, তাহা জানে না; এবং এক প্রকার সামগ্রীর পরিবর্তে অন্য প্রকার সামগ্রী প্রয়োগ করা হইলে প্রয়োজন অথবা উৎকর্ষ সাধন হইতে পারে কি না তাহা, বোধহয়, তাহারা অবগত নহে, এবং সেরূপ প্রয়োগ করিতে কখন চেষ্টাও করে না। বরং সুলভে সারিবার চেষ্টায় অনেক যন্ত্র একবারে নষ্ট করিয়া ফেলে। অনেকেই দেখিয়াছেন, যে কত সঙ্গীত সমাজে বেয়ালা কিম্বা তাম্বুরার কাণ যথাস্থানে থাকেনা বলিয়া কত সময় নষ্ট হয়, এবং কত অসুখ হয়। কিন্তু শিল্প ও সংগীতবিৎলোকে যদি এই সকল যন্ত্র নির্ম্মাণ করে, তবে এ অসুবিধা নিবারণ এবং অন্যথা যন্ত্রগুলির উন্নতি সাধন হইতে পারে।

শাস্ত্রে উল্লেখআছে, যে সকল বেদের সার সংকলিত হইয়া নাট্যবেদ নামে পঞ্চম বেদ সৃষ্টি হয়; তাহার বিবরণ এই, যে ঋগ্বেদেরসার গৃহিত হইয়া গানের সৃষ্টিহয়; সামবেদের সারাকৃষ্ট হইয়া শ্লোকের সৃষ্টিহয়; যজুর্ব্বেদের সার সংকলিত হইয়া হস্ত পদাদি সঞ্চালনের নিয়ম হয়; এবং অথর্ব্ববেদের সার লইয়া সকল রসের উৎপত্তি হয়। এই রূপ সকল বেদের সারেতে নাট্যবেদ সৃষ্ট হয়

নৃত্যবিদ্যা দুইপ্রকার, লাস্য ও তাণ্ডব। স্ত্রীলোকদিগের যে নৃত্য তাহার নাম লাস্য, এবং পুরুষদিগের যে নৃত্য তাহার নাম তাণ্ডব। নৃত্য দর্শনে মনুষ্য মাত্রেই সন্তুষ্ট হয়।

হিন্দু শাস্ত্রানুসারে দেবাদিদেব মহাদেব সর্ব্বদা বিহ্বল হইয়া তাণ্ডব নামে প্রসিদ্ধ অঘোর নৃত্যে কালযাপন করেন। বিষ্ণুও নর্ত্তনে বিমুখ নহেন। অপর দেবতাদিগেরও নৃত্য করার কথা উল্লেখ আছে। মনুষ্যদিগের মধ্যে প্রচীন হিন্দু রাজারা অনেকে নৃত্য শিক্ষা করিতেন। মহাভারতে দৃষ্ট হইতেছে, বিরাট রাজার কন্যা, অর্জ্জুনের নিকট নৃত্য শিক্ষা করিয়াছিলেন। অর্জ্জুন, পাণ্ডব রমণীগণের নৃত্যশিক্ষক ছিলেন বলিয়া পরিচয় পাওয়া যায়। নৃত্য নিজের, পরিজনের ও বন্ধুবর্গের আনন্দার্থে প্রয়োজনীয় না হইলে কেহই শিক্ষা করিত না। অপর, হিন্দুদিগের মধ্যে ধীর, পণ্ডিত, প্রৌঢ় মনুষ্যেরাও ভক্তিরসে অতিশয় বিমুগ্ধ হইলে নৃত্য করিতে বিমুখ হন না। বৈষ্ণব সম্প্রদায়ের সংকীর্ত্তন ইহার বিশিষ্ট প্রমাণ; তদৃষ্টে সকলকে অবশ্য স্বীকার করিতে হইবে, যে মনোমধ্যে অত্যন্ত আনন্দের আবির্ভাব হইলে সকলে নৃত্য করিয়া থাকে।

এইক্ষণে অস্মদ্দেশে যে প্রকার নৃত্য প্রচলিত আছে, ইহা অতি আধুনিক; বস্তুত পূর্ব্বকালে এ প্রকার নৃত্যপদ্ধতি আমাদের দেশে ব্যবহার ছিল না। তৎকালে, যুদ্ধ ও উৎসব ইত্যাদি ক্রিয়ার সময়, অদূষণীয় আঙ্গিক ক্রিয়াদির দ্বারা যে উল্লাস প্রকাশিত হইত তাহারই নাম নৃত্য। অধুনা ইন্দ্রিয়পরতন্ত্র লোকদিগের আমোদ ও তৃপ্তিবর্দ্ধনার্থে, অর্থলোভী ব্যক্তিরা নৃত্যকে একবারে একটী ইন্দ্রিয়সুখকর বিশেষ ব্যবসায়ে পরিণত করিয়াছে। নৃত্য চিরকালই গীত ও বাদ্যের সহযোগী। কালক্রমে গীতাদি, ভক্তিরস হইতে আদিরস-প্রধান প্রেমরসে পরিণত হওয়াতে, নৃত্যের ভাব ভঙ্গি সকলও আদিরসাত্মক সংগীতের পথানুযায়ী হইয়াছে। নৃত্য প্রণালীটী অতিশয় ভ্রষ্ট হইয়াছে; এবং ইহাদ্বারা বিজ্ঞদর্শকবৃন্দের যে চিত্তবৈরক্তি জন্মিবে, তাহার আশ্চর্য্য কি। কিন্তু যদ্যপি কেহ আমাদের আধুনিক নৃত্য প্রণালীর সারাংশ গ্রহণ করিয়া কতক কতক পরিবর্ত্তন করেন, তাহা হইলে কালক্রমে ইহা বিশেষ শ্রীধারণ করিতে পারে।

নৃত্য মনুষ্য মাত্রের স্বভাবসিদ্ধ ধর্ম্ম। দুঃখ জ্ঞাপনার্থে ক্রন্দন যে প্রকার মনুষ্য মাত্রের স্বভাবসিদ্ধ ধর্ম্ম বলিয়া প্রতীত হয়, অত্যন্ত আহ্লাদ জ্ঞাপনার্থে নৃত্যও সেই প্রকার স্বতঃসিদ্ধ। পুনঃ পুনঃ হস্ত সঞ্চালন,

কি পদ সঞ্চালন, কি মুহুর্মুহু ঘূরণে কি প্রকারে আনন্দ উদ্ভূত হয়, তাহা আমরা জ্ঞাত নহি; কিন্তু সেই পদসঞ্চালনাদি যে আনন্দের চিহ্ন ইহা সর্ব্বত্রই দেখা যায়। অল্পবয়স্ক শিশু, আনন্দ লাভ করিলেই, স্মিত মুখে উত্থান করিয়া নৃত্য দ্বারা তাহার আনন্দের আধিক্য বিজ্ঞাপন করে। নৃত্য যে আনন্দের চিহ্ন তাহা কেহই তাহাকে জ্ঞাত করে নাই, অথচ তাহার মনে আনন্দ ও নৃত্যের নিত্য সম্বন্ধ দেখাযায়। মনুষ্যের আদিম কঢ় অবস্থায় তরুণ ও প্রৌঢ় স্ত্রীপুরুষে আনন্দোৎসবে সর্ব্বদা নৃত্য করে। যে অঙ্গ ভঙ্গিতে কর্ত্তা ও দর্শক উভয়ের আনন্দের অনুভব হয়, তাহা আমাদের স্বভাবসিদ্ধ ধর্ম্ম। অতএব, ইহাকে একবারে পরিত্যাগ করা উচিত নহে। সত্যবটে, দেশাচারে ভারতবর্ষে ভদ্র গৃহস্থের পক্ষে নৃত্য বিহিত নহে; কিন্তু যে নিষেধের প্রকৃত কারণ দেখা যায় না, এবং যাহার অবহেলায় অনুপকার হইতে পারে, তাহা কোন প্রকারে মান্য হইতে পারে না।

নৃত্য স্বভাবসিদ্ধ হওয়াতে স্ত্রী পুরুষ সকলেই নৃত্য দেখিতে বাসন করেন, এবং দেখিয়াও থাকেন এইরূপে বাঙ্গালীরা সেই নৃত্য দুশ্চরিত্র বেশ্যাদ্বারা নিষ্পন্ন করাইয়া থাকেন। ঐ নর্ত্তকীদিগকে গৃহে আগমন করিতে ও ভদ্র মহিলাদিগের সমক্ষে নৃত্য করিতে দেওয়া, দূষণাবহ ও তাহ নিবারণ করা অবশ্য কর্ত্তব্য। ভদ্রদিগকে আপনা আপনি নৃত্য করা উচিত এই নৃত্য আনন্দের পরিবর্দ্ধক, স্বাস্থ্যের পোষক, বলের উত্তেজক এব হৃদ্যতার সংশোধক। অতএব, তাহা বঙ্গীয় সমাজে প্রচারিত হইলে অবশ উপকার হইবে।

আমাদিগের দেশে সঙ্গীত বিদ্যায় শিক্ষাদিবার উপযোগী পুস্তক অতি বিরল পাথুরিয়া ঘাটা ঠাকুর বংশীয়দের প্রযত্নে যে কয়েক খানি সংগীতগ্রন্থ প্রচলি হইয়াছে, তদ্ব্যতীত আর যত সংগীত পুস্তক প্রকাশিত হইয়াছিল, তাহাতে ছয় রাগ ও ছত্রিশ রাগিণী এবং তাহাদের উপরাগ ও উপরাগিণীদিগে কাল্পনিক আকৃতি ও সম্বন্ধ নির্ণয় এবং অন্যান্য মিথ্যা আড়ম্বরই অধিক কেবল সংগীত তরঙ্গ খানিতে সুরের উৎপত্তি এবং নিঃসরণের স্থা ও নিয়ম দর্শিত হইয়াছে। বোধ করি আমাদিগের সঙ্গীতের যে রূপ চমৎ কারিতা ও মাধুর্য্য, সুরের যতদূর পর্য্যন্ত পরিবর্ত্তনীয়তা, বিবিধ যন্ত্রের

গলার সুরের পরস্পর যেমন সৌসাদৃশ্য, এবং তৌর্য্যত্রিকের যেরূপ লয়ের রক্ষণীয়তা এমনটী আর অন্য কোন দেশীয় সঙ্গীতাদিতে নাই। ইহা কি সামান্য আক্ষেপের বিষয়, যে এরূপ আনন্দবর্দ্ধক বিদ্যার ক্রমশঃ উন্নতি না হইয়া বরং লোপ হইতেছে। উত্তরপশ্চিমাঞ্চলই এই বিদ্যার আকর স্থান, এবং ঐ অঞ্চলের লোকেই অধিকাংশ এই বিদ্যাব্যবসায় জীবিকা নির্ব্বাহের উপায় বলিয়া অবলম্বন করিয়া থাকেন। তাঁহারা প্রায়ই লিখন পঠনে অপটু, এবং সদ্বিদ্যার রসাস্বাদনে বিমুখ। এই কারণেই তাঁহারা সঙ্গীত বিদ্যাকে খল বিদ্যা করিয়া রাখিয়াছেন; ছাত্রেরা পাছে শিক্ষক অপেক্ষা অধিক জ্ঞানবান্ হন, এই আশঙ্কায় তাঁহাদিগকে উত্তম রূপ শিক্ষা দেন না; শিক্ষাপ্রণালীর যে কোনরূপ বিশেষ সুবিধা করিবেন তাঁহাদের এমন ক্ষমতাও নাই, এমন বাসনাও নাই। ছাত্র পরম্পরায় এইরূপ চলিয়া আসিতেছে, সেই কারণে ইদানী গুণী ব্যক্তি দুর্ল্লভ হইয়া উঠিয়াছে।

সংগীত শিক্ষা সহজ করাই এগ্রন্থের উদ্দেশ্য। গ্রন্থাভাবে সংগীত ব্যবসায়ী মহাশয়দের খোসামোদ করিয়া সংগীত শিক্ষা করা যে কতদূর ক্লেশকর তাহা কাহারও অবিদিত নাই। একে সংগীতবিষয়ক গ্রন্থ অতি বিরল, তাহাতে আবার ওস্তাদ অর্থাৎ সংগীত ব্যবসায়ীরা সরল মনে শিক্ষা দেন না; সুতরাং, হিন্দুসংগীত শিক্ষা করা অন্যান্য কঠিনতর শাস্ত্র শিক্ষা করা অপেক্ষাও দুরূহতর হইয়াছে। এইহেতু, যাহাদের লেখাপড়ার প্রতি মনোযোগ আছে, তাঁহারা ঐ সকল দেখিয়া শুনিয়া সংগীত শিক্ষার দিক্ দিয়া যান না। কিন্তু সংগীত যে একটী চিত্তোন্মত্তকর পরম মোহিনী বিদ্যা, তাহা অস্মদ্দেশের সকলেই স্বীকার করেন। অতএব, একপ বিদ্যা যাহাতে সহজে উপার্জ্জন হয়, তাহার সদুপায় উদ্ভাবনে যত্নবান হওয়া ব্যর্থশ্রম নহে, তাহা বোধ হয় সকলেই স্বীকার করিবেন। ইউরোপে এমন বিদ্যালয় নাই যে স্থলে ছাত্রেরা বিশেষ সংগীত শিক্ষা না পায়। এবং ইউরোপীয় বিশ্ববিদ্যালয়াদিতে সংগীতের ছাত্রবৃত্তি ও উপাধি প্রদানের নিয়ম পর্য্যন্তও আছে। ইহাতে ইউরোপে সংগীত চর্চ্চার যে কতদূর উৎসাহ তাহা অনায়াসে বোধগম্য হইতে পারে। বঙ্গদেশেও ঐ রূপ বিদ্যালয়াদিতে সংগীত শিক্ষার নিয়ম না করিলে, এতদ্দেশে রীতিমত সংগীত চর্চ্চা বৃদ্ধি হইবার সম্ভাবনা নাই।

আহা! আমাদের মাতৃ ভূমি ভারতবর্ষে কবে সেই শুভদিনের উদয় হইবে,

যখন প্রধান প্রধান বিদ্যালয় মাত্রেই সংগীত বিদ্যা অধ্যয়ন করিবার উপায় হইবে, বিশুদ্ধ সংগীত শিক্ষা কল্প সভ্য মাত্রের অবশ্য কর্ত্তব্য কর্ম্ম সকলের মধ্যে পরিগণিত হইয়া, বালক বালিকারা পাঠদ্দশায় সাহিত্য কাব্য গণিত দর্শনাদির আলোচনা করিবার সঙ্গে সঙ্গেই সংগীত শাস্ত্রের অধ্যয়ন করিতে থাকিবে।

# সংগীত রত্নাকর।

—— ঃ——

## প্রথম পরিচ্ছেদ।

### সংগীত লিপিবদ্ধ করিবার সাংকেতিক চিহ্নাবলীর ব্যাখ্যা।

### সুরবিষয়ক।

| | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
|---|---|---|---|---|---|---|---|
| সংজ্ঞা — | ষড়জ | ঋষভ | গান্ধার | মধ্যম | পঞ্চম | ধৈবত | নিষাদ |
| সঙ্কেত — | সা | ঋ | গ | ম | প | ধ | নি |

১ কোমল সুর। কোন সুরের উপরে এই ত্রিকোণ চিহ্ন থাকিলে তাহাকে কোমল বলিয়া জানিতে হয়।

১০ অতি কোমল সুর জ্ঞাপনার্থে এই চিহ্ন প্রদত্ত হয়।

৭ কড়ি সুর। যে সুরের মস্তকে এই পতাকা চিহ্ন প্রদত্ত হয়, তাহাকে তীব্র অর্থাৎ কড়ি বলিয়া জানিতে হইবে।

৭০ অতি তীব্র জ্ঞাপনার্থে এই রূপ চিহ্ন প্রদত্ত হয়।

### গ্রাম বিষয়ক।

অস্মদ্দেশে তিন সপ্তক প্রচলিত আছে, যথা—উদারা, মুদারা, এবং তারা। সা, ঋ, গ, ম, প, ধ, নি এই সাতটী সুর একত্রে থাকিলে তাহার সপ্তক সংজ্ঞা হয়। তিনটী সপ্তক জ্ঞাপনার্থে তিনটী রেখা নির্দ্দিষ্ট হয়।

তা
মু
উ

এই রেখাত্রয়ের মধ্যে সর্ব্বোপরি রেখা যাহার প্রথমে "তা" লেখা আছে, ঐ রেখাটীকে তারার সপ্তক, অর্থাৎ উচ্চ গ্রাম বলিয়া জানিতে হইবে। মধ্যস্থিত রেখাটী মুদারা অর্থাৎ মধ্যগ্রামের সপ্তক সেই জন্য উহার অগ্রে "মু" প্রদত্ত হয়। আর সকলের নিম্নের রেখাটী উদারা অর্থাৎ নিম্নগ্রামের সপ্তক বলিয়া ঐ রেখার অগ্রে "উ" প্রদত্ত হয়।

তাল বিষয়ক।

১ বিষম অর্থাৎ প্রথম তালজ্ঞাপক চিহ্ন।

+ দ্বিতীয় তাল অর্থাৎ সমের এইরূপ পতক্ষ চিহ্ন।

৩ অতীত অর্থাৎ তৃতীয় তালজ্ঞাপক চিহ্ন।

০ ৪র্থ তাল অর্থাৎ অনাঘাত বা ফাকের এই বিন্দু চিহ্ন।

মাত্রা বিষয়ক।

। এই প্রকার দণ্ড চিহ্নকে কালনিরূপক মাত্রা চিহ্ন কহে। যে যে সুর বা বোলের উপরে এইরূপ একটী দণ্ড চিহ্ন থাকিবে, সেগুলি সমুদায় একটী মাত্র কালের মধ্যে নিঃশেষিত হইবে। একটী হ্রস্ব স্বর, অর্থাৎ এক, কিম্বা দুই, বা তিন, বা চারি উচ্চারণ করিতে যে সময় লাগে সেই সময়টী এক মাত্রা পরিমিত কাল। এই মাত্রা বা কাল যে পরিমাণে দীর্ঘ বা হ্রস্ব হইবে, সেই পরিমাণে সুর ও বোল সকলের স্থায়িত্বও হ্রস্ব দীর্ঘ হইবে। যে স্থানে দুইটী দণ্ড থাকিবে, সেই খানে দুইমাত্র কাল লইতে হইবে; আর তদতিরিক্ত দণ্ড থাকিলে তদতিরিক্ত কাল গ্রহণ করা কর্ত্তব্য।

৺ এই রূপ অর্দ্ধচন্দ্রচিহ্ন, অর্দ্ধমাত্র কাল জ্ঞাপণের চিহ্ন।

।̆ যেখানে দণ্ড চিহ্নের উপরে অর্দ্ধচন্দ্র চিহ্ন থাকিবে, সেইখানে সার্দ্ধৈকমাত্র কাল লইতে হইবে।

× এই ডমরু চিহ্নকে অণু মাত্র চিহ্ন কহে।

যদি একটী সুরের উপরে মাত্রা চিহ্ন প্রদত্ত হয়, আর ঐ সুরের পর একটী অথবা তদতিরিক্ত স্বরের উপরে মাত্রা না থাকে, তাহা হইলে ঐ পূর্ব্ব স্বরের উপরিস্থিত একমাত্র কাল মধ্যে সমুদায় নির্মাত্র স্বরগুলিকে সমভাবে প্রকাশ করা কর্ত্তব্য।

ছেদবিষয়ক।

, এই প্রকার চিহ্নকে তালচ্ছেদ অর্থাৎ পদবিভাগ চিহ্ন বলে।

গীতাদির মধ্যে ক্ষনিক বাদ্যনাদির নিবৃত্তি অর্থাৎ বিশ্রামকে বিরাম কহে।

; এই রূপ চিহ্ন অল্প বিরামের চিহ্ন।

. এই রূপ চিহ্ন পূর্ণ বিরামের চিহ্ন।

— এই চিহ্ন আবহমানতার চিহ্ন। আবহমানতার চিহ্ন সুরের মধ্যে প্রদত্ত হইবে।

ঃঃ প্রতি গতের শেষে এই রূপ চিহ্ন প্রদত্ত হয়; ইহার দ্বারা গতের সম্পূর্ণতা বুঝায়।

আবৃত্তি বিষয়ক।

{ } যেপদ এই চিহ্নের মধ্যে স্থাপিত হয়, তাহাকে পুনরাবৃত্তি করিতেহইবে।

(..) এই চিহ্নের মধ্যস্থিত কলিকে পুনরাবৃত্তি করিতে হইবে।

অলঙ্কার বিষয়ক।

— এই রূপ চিহ্নকে আশ কহে। ইহা যে বোল বা সুরের নীচে থাকিবে তাহাকে এক আঘাতে ধ্বনিত বা উচ্চারিত করা উচিত।

~~~ এই চিহ্নকে মুর্চ্ছনা কহে। ইহা যে সুরগুলির নীচে থাকে, তাহার প্রথম সুরের পর্দা দৃঢ় রূপে চাপিয়া, তাহার পরের একসুর কিম্বা ক্রমান্বয়ে দুই তিন সুর অবিচ্ছেদে আকর্ষণ দ্বারা প্রকাশ করিতে হয়।

*— এই রূপ চিহ্নকে গমক কহে। একটী সুর হইতে তাহার অব্যবহিত পূর্ব্বের সুরে পুনঃপুনঃ গমন করিতে হইলে সুরের নীচে এইচিহ্ন প্রদত্ত হয়।

< এইটী একসুর স্পর্শমাত্র করিয়া তাহার অব্যবহিত পরের সুরে অবতরণ-জ্ঞাপক চিহ্ন; ইহাকে প্রক্ষেপ চিহ্ন কহে।

> এইটী কোন সুর স্পর্শপূর্ব্বক তাহার অব্যবহিত উচ্চসুরে আরোহজ্ঞাপক চিহ্ন; ইহাকে বিক্ষেপ কহে।

— কৃন্তন চিহ্ন। এই চিহ্ন যে বোল বা সুরের উপরে প্রদত্ত হইবে, সেই সুর তর্জ্জনীর দ্বারা চাপিয়া মধ্যম অঙ্গুলির দ্বারা পর পর্দায় তার কাটিয়া লইতে হইবে। যে পর্দায় তার কাটিয়া লইতে হইবে সে পর্দার সুর প্রকাশ পাইবে না।

~~~ যে সুর বা বোলের মস্তকে এই চিহ্ন প্রদত্ত হইবে, সেই সুর কিঞ্চিৎ টানিয়া বাজাইতে হইবে।

কোন একটী পর্দা বামহস্তের তর্জ্জনীর দ্বারা চাপিয়া দক্ষিণ হস্তের তর্জ্জনীর আঘাত করণান্তর, বামহস্তের তর্জ্জনী পর্দা হইতে না তুলিয়া সেই হস্তের মধ্যম অঙ্গুলির দ্বারা তাহার পর পর্দা স্পর্শ করার নাম স্পর্শ।

তেলেনা লিপিবদ্ধ করিবার সময় উদারা, মুদারা ও তারা তিনটী গ্রাম জ্ঞা নার্থে পর্য্যায়ক্রমে তিনটী রেখা নির্দ্দেশ না করিয়া এক পংক্তিতে নির্দ্দি হইবে। যথা-উদারা মুদারা তারা। আর কুন্তন চিহ্ন বোলের নীচে এ রূপে ...... প্রদত্ত হইবে।

## স্বরাধ্যায়।

### সংগীতের পরিভাষা।

যে বিদ্যাদ্বারা গান, বাদ্য এবং নৃত্যাদির প্রকরণ বিশিষ্ট রূপে অবগ হওয়া যায় তাহাকে সংগীতবিদ্যা কহে। সংগীত তিন প্রকার, যান্ত্রিক, কা্‌ঠি ও নার্ত্তিক (১)। যে সংগীত কেবল যন্ত্রে বাজাইবার নিমিত্ত রচিত হয়, তাহা বাদ্য অর্থাৎ গৎ বলা যায়। যে সংগীত কেবল কণ্ঠে গাইবার নিমিত্ত রচি হয় তাহাকে গীত বা গান কহে। যে সংগীতে কেবল ছন্দেরই আবশ্যক, সুরে প্রয়োজন হয় না তাহাকে নৃত্য কহা যায়। গীত এবং বাদ্য এই উভয়বিধ সংগী শ্রবণ প্রত্যক্ষ হয়, এইজন্য ইহাদিগকে শ্রাব্য সংগীত কহে। নৃত্যের দর্শ প্রত্যক্ষ মাত্র হয়, এই জন্য ইহাকে দৃশ্যসংগীত কহে (২)। যান্ত্রিক, কাণ্ঠিক ও নার্ত্তিক এই তিন প্রকার সংগীতকে একত্রে তৌর্য্যত্রিক বলা যায়। তৌর্য্যত্রিব দুই প্রকার, ঔপপত্তিক এবং ক্রিয়াসিদ্ধ। গ্রন্থাদিতে গীত বাদ্য প্রভৃতির বর্ণনা ও ব্যাখ্যাকে ঔপপত্তিক তৌর্য্যত্রিক কহে, আর উক্ত গীত বাদ্য প্রভৃতির সাধন ও অনুষ্ঠানকে ক্রিয়াসিদ্ধ তৌর্য্যত্রিক বলা যায়। এই তৌর্য্যত্রিক কণ্ঠ, যন্ত্র এবং আঙ্গিক ক্রিয়াদির দ্বারা সম্পন্ন হয়। রাগাদির আলাপ ও গীত এবং বাদ্য কণ্ঠ এবং যন্ত্রে নিষ্পন্ন হয়; নৃত্য অঙ্গ বিক্ষেপাদি কার্য্যের দ্বারা সম্পাদিত হইয়া থাকে। ঔপপত্তিক তৌর্য্যত্রিকে বিশেষ সংস্কার না থাকিলে ক্রিয়াসিদ্ধাংশে সম্যক্‌রূপে ব্যুৎপত্তি লাভ করা যাইতে পারেনা। অপর, ক্রিয়াসিদ্ধ তৌর্য্যত্রিকে অধিকার না থাকিলে ঔপপত্তিকাংশ ফলোপধায়ক হয়না। উভয়েই পরস্পরের সাপেক্ষ, এই জন্য এই উভয়বিধ তৌর্য্যত্রিকই শিক্ষা করা আবশ্যক।

[১] গীত বাদ্যঞ্চ নৃত্যঞ্চ ত্রয়ঃসংগীত মুচ্যতে। গান্ধর্ব্ব বেদ।

[২] সংগীতং দ্বিবিধং প্রোক্তং দৃশ্যং শ্রাব্যঞ্চ সুরিভিঃ। ইতি কল্লিনাথেনোক্তং।

## শব্দ বিজ্ঞান।

সংগীতের প্রধান অঙ্গ ধ্বনি(১)। ইদানীন্তন বৈজ্ঞানিক পণ্ডিতেরা সিদ্ধান্ত করিয়াছেন যে, শব্দ এক প্রকার উর্ম্মিমাত্র। জলে লোষ্ট্র নিক্ষেপ করিলে জলের কম্পনে যে প্রকার উর্ম্মি উৎপন্ন হয়; বায়ু কোন প্রকারে সঞ্চালিত করিলে, সেইরূপ বায়ুর কম্পনে উর্ম্মি উৎপন্ন হয়, এবং সেই উর্ম্মি কর্ণকুহরে প্রবিষ্ট হইয়া স্বচর্ম্মবিশেষের উপর অভিঘাত দ্বারা শব্দ উৎপন্ন করে। ইহার প্রমাণার্থে পণ্ডিতেরা নির্ব্বাত স্থানে ঘণ্টা বাজাইয়া দেখিয়াছেন তথায় শব্দ উৎপন্ন হয়না, এবং বায়ুর উর্ম্মি প্রত্যক্ষ করিবার নিমিত্ত বায়ুকে বর্ণদ্বারা রঞ্জিত করিয়া তন্মধ্যে আঘাত করিয়াছেন তাহাতে উর্ম্মি উৎপন্ন হইয়াছে। অপর, বায়ু স্থিতিস্থাপক পদার্থ। যে পদার্থ আঘাতের পরেই সম্পূর্ণ রূপে বা বাহুল্যত পূর্ব্বভাব অবলম্বন করে তাহাকে স্থিতিস্থাপক কহে। আঘাত দ্বারা যে পরমাণু গুলি অপসারিত হয়, তাহারা সম্মুখবর্ত্তী অন্য কতকগুলি পরমাণু অপসারিত না করিয়া আপনারা অপসারিত হইতে পারে না; কিন্তু তাহাদিগকে অপসারিত করিতে গিয়া আপনারা প্রতিঘাত হয়। এই রূপে তাহাদের একটী গতি জন্মে, তদ্দ্বারা তাহারা একবার একপার্শ্বে একবার অপর পার্শ্বে অপসারিত হইয়া দোলায়মান হইতে থাকে। আহতপদার্থ কয়েক মিনিট ইতস্ততঃ চালিত হইয়া স্থির হয় ও পূর্ব্বভাব অবলম্বন করে। স্থিতিস্থাপক পদার্থের পরমাণু সমূহের এইরূপ গতি প্রত্যাগতিকে কম্পন কহে। স্থিতিস্থাপক পদার্থ আহত হইলে তাহার সর্ব্বাবয়ব কম্পিত হইয়া থাকে। আহত হইলে উক্ত পদার্থের প্রত্যেক পরমাণু স্বসমীপবর্ত্তী পরমাণুকে কিঞ্চিৎ অপসারিত করে, এবং তৎপ্রতিঘাতে নিজেও বিপরীত দিকে কিঞ্চিৎ সরিয়া আইসে। এইরূপে তাহাদের যে গতি জন্মে তাহা ক্রমশঃ দীর্ঘতর হইয়া কম্পনক্রিয়াকে সর্ব্বত্র ব্যাপ্ত করিতে থাকে; কিন্তু ঐ গতি যত বিস্তৃত হয় ততই উহার বেগ হ্রাস হইয়া পড়ে, এবং পরিশেষে ঐ পদার্থের সমুদায় অবয়বে সঞ্চারিত হইয়া নিঃশেষিত হয়।

ভূপৃষ্ঠে যাবতীয় পদার্থ বিদ্যমান আছে, সকলেই বায়ুভরে আক্রান্ত রহি-

(১) ননাদেন বিনা গীতং ননাদেন বিনাস্বরং। ননাদেন বিনাগ্রামস্তস্মান্নাদাত্মকং জগৎ। নারদ সংগীত।

য়াছে। বায়ু সকল পদার্থকেই পেষণ করিতেছে, কিন্তু বায়ু নিজে সাতিশয় স্থিতিস্থাপক গুণবিশিষ্ট। যখন ইহার অণু সকল বিচলিত হয়, তখন তাহাদের পূর্ব্বোক্ত প্রকার গতি সমুদ্রের তরঙ্গের ন্যায় অনেক দূর পর্য্যন্ত বিস্তৃত না হইয়া নিবৃত্ত হয় না। যখন কোন স্থিতিস্থাপক পদার্থ কম্পিত হয়, তখন তৎসংসৃষ্ট বায়ুও তাহার সঙ্গে সঙ্গে কম্পিত হইয়া থাকে, এবং ঐ কম্পন ক্রিয়া বায়ু মধ্যে বহুদূর পর্য্যন্ত সঞ্চারিত হইয়া যায়। যদি একটী জলপূর্ণ পাত্রে আঘাত করা যায়, তাহা হইলে উহা কাঁপিতে থাকে, এবং তদীয় কম্পন জলমধ্যেও সঞ্চারিত হয়, ইহা পাত্রস্থ জলের তরঙ্গ দ্বারা স্পষ্ট প্রতীয়মান হয়। যদি ঐ পাত্রের জল ফেলিয়া দেওয়া যায়, তাহা হইলে জলের পরিবর্ত্তে তথায় যে বায়ু থাকে কম্পন তন্মধ্যে সঞ্চারিত হয়। কম্পবান পদার্থ মাত্র হইতেই কম্পনক্রিয়া তৎসন্নিহিত বায়ু মধ্যে সঞ্চারিত হয়, এবং তাহা বায়ুরাশিতে বহুদূর পর্য্যন্ত ব্যাপ্ত হইয়া ক্ষান্ত হয়।

যেমন গঙ্গার তরঙ্গসকল বেগে আসিয়া তদীয় তট ভূমিতে আঘাত করে, সেইরূপ কম্পবান বায়ুর নিকটেও যদি কোন স্থির পদার্থ রাখা যায়, তাহাও ঐরূপে বায়বীয় তরঙ্গ দ্বারা আহত হইতে থাকে। যদি পূর্ব্বোল্লিখিত পাত্রের তিন চারি হাত অন্তরে একতা কাগজ ধরিয়া ঐ পাত্রটীতে বিলক্ষণ আঘাত করা যায়, তাহা হইলে ঐ পাত্রের কম্পন বায়ুতে সঞ্চারিত হইয়া ক্রমশঃ প্রসৃত হইতে হইতে সেই কাগজে আসিয়া আঘাত করে। কিন্তু মনেকর, ঐ কাগজ অচেতন তন্তু সমূহ দ্বারা নির্ম্মিত না হইয়া যদি বস্তুতঃই সজীব অনুভবক্ষম ধমনীসমূহ দ্বারা নির্ম্মিত হইত, তাহা হইলে ঐ কাগজ সুন্দর রূপে বায়বীয় কম্পন অনুভব করিতে সমর্থ হইত। সে যাহা হউক, ঐ প্রকার সজীব ধমনীসকল জন্তুগণের কর্ণকুহরে সন্নিবেশিত আছে। তাহারা অতিসূক্ষ্মতর বায়বীয় কম্পন পর্য্যন্তও অনুভব করিতে সমর্থ হয়। কম্পিতবায়ু কর্ণমধ্যে প্রবেশ করিয়া উক্ত ধমনীসমূহের প্রান্তে আঘাত করিলে যে জ্ঞান জন্মে তাহাকেই আমরা শব্দ কহি (১)। নিকটে কোন স্থিতিস্থাপক পদার্থ কম্পিত হইলে শব্দ শুনা যায়। কিন্তু যদি ঐ কম্পবান বস্তু কোন বায়ুশূন্য পাত্রে থাকে, তাহা হইলে আর শব্দ

(১) আকাশ সম্ভবোনাদস্তথানাহত উচ্যতে। নাদ পুরাণ।

শুনা যায় না। এতদ্দ্বারা স্পষ্ট প্রতীয়মান হইতেছে যে বায়ুর কম্পনে শব্দ কর্ণকুহরে নীত হইয়া থাকে (১)।

নাদ বা ধ্বনি।

নাদ বা ধ্বনি দুইপ্রকার, অকৃতি ও সুকৃতি। কোন বস্তুতে অন্য বস্তুর অভিঘাতে যে অপরিস্ফুট ও নার্থ ধ্বনি উৎপন্ন হইয়া শ্রবণগোচর হয়, তাহার নাম অকৃতি। অপর, যে ধ্বনিদ্বারা কোন বস্তু নির্দ্দেশিত কিম্বা কোন মানসিক ভাবাদি ব্যক্ত হয়, তাহাকে সুকৃতি কহে। শাস্ত্রে ঐ অকৃতি ধ্বনি ধ্বন্যাত্মক, ও সুকৃতি ধ্বনি বর্ণাত্মক বা ভাষা বলিয়া অভিহিত হয় (২)। অকৃতি ধ্বনি দুই প্রকার, কর্কশ ও সুশ্রাব্য। যে ধ্বনি এরূপ কম্পনসমূহ দ্বারা উৎপাদিত হয়, যাহারা অসমান অনিয়মিত কালে পরস্পরের অনুগামী হইয়া থাকে, সেই ধ্বনি শ্রবণের অসুখ জন্মায় বলিয়া তাহাকে কর্কশ বলা যায়। যে ধ্বনি সমকাল স্থায়ী কম্পন দ্বারা উৎপন্ন হয়, তাহা শ্রবণে তৃপ্তি জন্মায় বলিয়া তাহাকে সুশ্রাব্য কহে। সুশ্রাব্য ধ্বনিই সংগীতের সুর হইয়া থাকে, ও ঐ ধ্বনি স্বর ও কালের বিশেষ নিয়মে ধ্বনিত হইলে, গীত বাদ্যাদি রূপে পরিণত হইয়া সংগীত উৎপন্ন করে। এই জন্য সংগীত শাস্ত্রে ঐ ধ্বনিকে সার্থ কহা যায়।

স্থিতিস্থাপক পদার্থের কম্পনে শব্দ জন্মায়, কারণ তদ্দ্বারা অতি শীঘ্র চতুঃপার্শ্বস্থ বায়ু কম্পিত হইয়া উঠে। ঢক্কা, বীণা, বেণু প্রভৃতি বাদিত্র হইতে ভিন্ন ভিন্ন প্রকার সুমধুর শব্দ নির্গত হয়। ইহার কারণ আর কিছুই নহে, কেবল সেই সেই যন্ত্রে স্থিতিস্থাপক ভাবে যে পরমাণুগুলি পরস্পর সম্বদ্ধ থাকে তৎসমুদায় ভিন্ন প্রকারে কম্পিত হয় এইমাত্র। কর্ণের ধমনীতে আঘাতের সংখ্যা ও প্রকার ভেদে বিভিন্ন স্বরের উৎপত্তি হইয়া থাকে। এক সেকণ্ড মধ্যে চতুর্ব্বিংশতি সহস্রবার কর্ণধমনী আহত হইলে তার-স্বর শ্রুত হয়, এবং উক্ত সময় মধ্যে আট-বারমাত্র আহত হইলে যে শব্দ উৎপন্ন হয় তাহা প্রায় শুনা যায় না। আঘাতের সংখ্যার আধিক্য বা স্বল্পতায় শব্দের উচ্চতা ও নীচতা হইয়া থাকে, কিন্তু তদ্গত অন্যান্য বৈলক্ষণ্য আঘাতের প্রকারভেদ ও কম্পনের অজ্ঞাত গুণবিশেষ দ্বারা জন্মিয়া থাকে।

(১) নাদেন ব্যজ্যতেবর্ণঃ পদং বর্ণাৎ পদাদ্বচঃ। নাদসংহিতায়াং।

(২) ধ্বন্যাত্মকোবর্ণাত্মকোসনাদঃ দ্বিবিধস্তথা। নারদসংগীত সংহিতায়াং।

## ষড়জাদি সপ্তস্বরের বিবরণ।

সংগীত শাস্ত্রে ধ্বনি সপ্তখণ্ডে বিভক্ত (১) হইয়া স্বর নামেআখ্যাত হইয়াছে। স্বরকে হিন্দিভাষায় সুর বলিয়া থাকে। স্বরের নাম, যথা-ষড়জ বা খরজ, ঋষভ বা ঋখব, গান্ধার, মধ্যম, পঞ্চম , ধৈবত, নিষাদ বা নিখাদ। এই সপ্ত স্বরের প্রত্যেককে একএকটী ধাতু বলে। তার যন্ত্র গলার সহিত ঐক্য করিয়া, এই সমস্ত সুর সাধিবার সৌকর্য্যার্থে ইহাদিগের আদ্য অক্ষর গুলি ব্যঞ্জকস্বরূপ ব্যবহৃত হইয়া থাকে, যথা-সা, ঋ, গ, ম, প, ধ, নি। এই সাতটী স্বর একত্রে থাকিলে তাহার সপ্তক সংজ্ঞা হয়। সংগীত শাস্ত্রে এরূপ উল্লেখ আছে যে, এই সাতটী স্বর সাতটী পশুর ধ্বনি হইতে গৃহীত,(২(যথা-ময়ূর অথবা খর রব হইতে খরজ; বৃষভ অথবা ভেক বা চাতক হইতে ঋষভ; ছাগ অথবা গাভী হইতে গান্ধার; শৃগাল অথবা বক হইতে মধ্যম; কোকিল হইতে পঞ্চম; অশ্ব হইতে ধৈবত; হস্তী হইতে নিষাদ।৮)

## স্বরের বিভিন্ন স্থায়িত্ব পরিমাণ।

এক সেকণ্ডে সুরের যতসংখ্যা কম্পনে সরিৎ অর্থাৎ মধ্য সুরউৎপন্ন হয়, তাহার ন্যূন হইলে সেই সুর খাদ হয়,এবং তাহার অধিক হইলে উচ্চ হয়। উচ্চতা ও মৃদুতা অনুসারে সুর সকলের যে পরস্পর ভিন্নতা, তাহাকে সুরের পরিমিতি বা ওজন কহে। ইহা ব্যতীত সুরের আর একটী গুণ আছে, যদ্বারা সুর সমান ওজনবিশিষ্ট অর্থাৎ সমসুর হইলেও তাহাদিগকে পৃথক বলিয়া চিনিয়া লওয়া যায়। কম্পনক্ষম বস্তুর গুণ ভেদেই ঐ বিভিন্নতা হইয়া থাকে। যে সকল স্থিতিস্থাপক পদার্থের কম্পনে শব্দ উৎপন্ন হয়, সেই শব্দ কিঞ্চিৎ কাল স্থায়ী হইলে, ঐ পদার্থ হইতে সাংগীতিক সুর নির্গত করা যাইতে পারে। সংকর্ষিত

(১) "ষড়জর্ষভৌচ গান্ধারোমধ্যমঃ পঞ্চমস্তথা। ধৈবতশ্চ নিষাদশ্চ স্বরাঃ সপ্ত প্রকীর্ত্তিতাঃ"।

(২)"ময়ূরঃ ষড়জমাখ্যাতি ঋষভং ব্যক্তিচাতকং। ছাগোগান্ধারমাচষ্টে ক্রৌঞ্চো বদতিমধ্যমং। কোকিলঃ পঞ্চমঃ ব্রুতে ভেষোবদতিধৈবতং। নিষাদং ভাষতে হস্তীস্ত্যেতদ্ব্রহ্মাদিসং মতং"।

"ময়ুরা বৃষভমেষঃ কাককোকিল বাজিনো। মাতঙ্গশ্চ ক্রমেণাহু স্বরানেতান্ সুদুর্গমাৎ"।

চর্ম্ম, তন্ত্র, তার এবং একটী মাত্র ক্ষুদ্র দ্বারযুক্ত শূন্যগর্ভ পাত্র সাঙ্গীতিক কম্পন উৎপাদন করিয়া থাকে।

একটী সুরের ওজন নির্দ্দিষ্ট রাখিয়া তাহা হইতে ক্রমশঃ চড়িয়া গেলে, কিঞ্চিৎ পরে এমন একটী উচ্চ সুর উৎপন্ন হয়, যাহার কম্পনসংখ্যা প্রথম নির্দ্দিষ্ট সুরের কম্পনসংখ্যার ঠিক দ্বিগুণ। পূর্ব্বেই কথিত হইয়াছে, যে সুরের কম্পন সংখ্যার বৃদ্ধিতে তাহার উচ্চতার বৃদ্ধি হয়, সুতরাং দিগুণতর কম্পনে দ্বিগুণতর উচ্চ হইয়া থাকে; অতএব ঐ দ্বিতীয় সুরটী প্রথম নির্দ্দিষ্ট সুরের দ্বিগুণ উচ্চ। এই প্রকারে সুর যত উচ্চ হইয়া যাইবে ততই নিম্নের প্রত্যেক সুরের সহিত মিলিত হইয়া পর্য্যায়ক্রমে সাতটী উৎপন্ন হয়, কিন্তু সাতটীর অধিক হইবে না। সুরের এই রূপ ধর্ম্ম থাকাতে যৎকালে ভারতবর্ষীয় সূক্ষ্মদর্শী স্বরসংগ্রাহক মহোদয়েরা, শব্দতত্ত্ব অনুসন্ধান করিয়া শব্দধ্বনি হইতে স্বরতত্ত্ব উদ্ধার করিতে প্রবৃত্ত হইয়াছিলেন, সেই কালে সাতটীর অধিক স্বর পান নাই। সাতটীর অধিক করিতে গেলে পুনরায় সেই নীচের ষড়জাদির সহিত ক্রমে মিলিত হইয়া যায়।

## সুরের কম্পনিরূপণ।

তার প্রভৃতির সঙ্কর্ষণ অল্প হইলে কম্পনসংখ্যা অল্প হয়, সুতরাং সুর মৃদু হয়, এবং সঙ্কর্ষণ অধিক হইলে কম্পন অধিক হইয়া সুর উচ্চ হয়। সেতারাদি যন্ত্রে দৃষ্ট হইয়া থাকে, যে একটী পূর্ণ তারে যে সুর নির্গত হয়, তাহার একএক অংশে তদপেক্ষা উচ্চতর ধ্বনি নির্গত হইয়া থাকে।

তারের সংকর্ষণ দৃঢ় করিলে তাহার পরমাণু সকল প্রসারিত হইয়া তারের স্থিতিস্থাপকতা বৃদ্ধি করে, সুতরাং তাহার কম্পন বৃদ্ধি হইয়া ধ্বনিও উচ্চতর হইয়া উঠে। কিন্তু তাহার সংকর্ষণ শিথিল করিয়া দিলে, তাহার পরমাণু সকল সঙ্কুচিত হইয়া যাওয়াতে, তাহার স্থিতিস্থাপকতা হ্রাস হয়, সুতরাং তাহার ধ্বনিও গম্ভীরতর হইয়া উঠে।

মনেকর, কখ ও গঘ দুইটী কিলকে একটী তার (কগ) আবদ্ধ আছে। উহা কম্পিত হইলে যে সুর নির্গত হইবে, তাহা উচ্চ এবং মৃদু করিবার দুইটী উপায় আছে। এক, কিলকদ্বয় না সরাইয়া তারের সংকর্ষণ দৃঢ় বা শিথিল করা;

ক ছ জ গ
খ ঘ চ

অপর তারের সংকর্ষণ সমান রাখিয়া কিলকদ্বয়ের মধ্যগত ব্যবধান বৃদ্ধি বা হ্রাস করা।

যদি ক গ তারের এক দিক ক খ কিলকে আবদ্ধ ও অপর দিক্ গ ঘ কিলকের উপর দিয়া ঝুলান থাকে, ও তাহার প্রান্তে একটী বস্তু সংলগ্ন থাকে, তাহা হইলে ঐ সংলগ্ন বস্তুটীর গুরুত্ব ও লঘুত্ব অনুসারে তারনির্গত সুরের উচ্চতা ও মৃদুতা হইবে। যদি ঐ বস্তুর ভার বৃদ্ধি করা যায়, তাহা হইলে তার চড়িয়া যাইয়া উহার ধ্বনি উচ্চতর হইয়া উঠে। যদি ভার কমান যায়, তাহা হইলে তার নরম হইয়া গভীরতর ধ্বনি নির্গত হয়। আবার যদি ভার অপরিবর্ত্তিত রাখিয়া, ক খ কিলক গ ঘ কিলকের দিকে কিঞ্চিৎ সরান যায়, অর্থাৎ তারের আয়ত-পরিমাণ যদি কমান যায়, তাহা হইলে চড়া হইবে, বিপরীত দিকে সরাইলে, অর্থাৎ তারের আয়তপরিমাণ বৃদ্ধি করিলে, নরম হইবে।

মনেকর, ক ও গ-র ব্যবধান অর্থাৎ তারের দৈর্ঘ্য ৪৫ ইঞ্চ। এইক্ষণে ক খ কিলক যদি ২২ ১/২ ইঞ্চ সরাইয়া অর্থাৎ ক গ-র মধ্যস্থানে আনা যায়, তাহা হইলে যে সুর নির্গত হইবে তাহা পূর্ব্ব সুরের ঠিক অষ্টম। এতদ্দ্বারা প্রতীয়মান হইতেছে যে, সমসংকর্ষিত তারের ভিন্ন ভিন্ন অংশের দীর্ঘতা তাহাদের কম্পনসংখ্যার ঠিক বিলোম, অর্থাৎ পূর্ণ তারটীতে এক সেকণ্ডে যত কম্পনোৎপন্ন হয়, তাহার অর্দ্ধতারে ঐ সময়ে দ্বিগুণ কম্পন উৎপন্ন হইয়া থাকে; সুতরাং, অর্দ্ধতারে পূর্ণ তারোৎপন্ন সুরের অব্যবহিত উচ্চ অষ্টম নির্গত হয়।

মনেকর, সেতারায় যে দুই স্থানে তার স্পর্শ করিয়াছে তাহার ব্যবধান ৪৫ ইঞ্চ। নিম্ন লিখিত পরিমাণ অনুসারে উপর হইতে পর্দ্দা বাঁধিয়া এসো।

| পর্দ্দা। | ১ম | ২য় | ৩য় | ৪র্থ | ৫ম | ৬ষ্ঠ | ৭ম |
|---|---|---|---|---|---|---|---|
| তারের উপরের স্থান হইতে প্রত্যেকপর্দ্দার অন্তর। | ৫ | ৯ | ১২ ৩/৪ | ১৫ | ১৮ | ২১ | ২২ ১/২ |
| পর্দ্দাসকলের পরস্পর অন্তর। | ০ | ৪ | ৩ ৩/৪ | ২ ৩/৪ | ৩ | ৩ | ১ ১/২ |

পর্দ্দায় হস্ত না দিয়া বাজাইলে যে সুর নির্গত হইবে, প্রথম পর্দ্দায় তার চাপিয়া ধরিলে তদপেক্ষা উচ্চ সুর বাহির হইবে; যেহেতু পূর্ব্বাপেক্ষা তারের দৈর্ঘ্যপরিমাণ হ্রাস হইল, সুতরাং তারেরও কম্পন বৃদ্ধি হইল। পর্দ্দা স্পর্শমাত্র করিলে যে সুর নির্গত হয়, যদি তাহাকে সা বলা যায়, তাহা হইলে প্রথম

পর্দায় তার চাপিয়া ধরিলে ঋ হইবে, এবং উত্তরোত্তর উক্ত সুর সকল নির্গত হইয়া অবশেষে সপ্তম পর্দায় আবার সা সুর বাহির হইবে। যে নিয়মানুসারে কম্পনসংখ্যার হ্রাস বৃদ্ধি হয় তাহা নিম্নে উল্লেখ করা যাইতেছে।

মনেকর, ১ সেকণ্ডে সা-র কম্পন সংখ্যা ১, তাহা হইলে উক্ত কালমধ্যে উহার পশ্চাৎবর্ত্তী ঋ, গ, ম, প, ধ, নি ও উচ্চ সা-র কম্পনসংখ্যা এই, হইবেক, যথা— সা=১, ঋ=$\frac{৯}{৮}$, গ=$\frac{৫}{৪}$, ম=$\frac{৪}{৩}$, প=$\frac{৩}{২}$, ধ=$\frac{৫}{৩}$, নি=$\frac{১৫}{৮}$, এবং উচ্চ সা=২। কিম্বা সা-র কম্পন সংখ্যা ২৫৬, অথবা ১২০ দ্বারা ব্যক্ত করিলে, এইরূপ হইবে, যথা—সা=২৫৬, ঋ=২৮৮, গ=৩২০, ম=৩৪১$\frac{১}{৩}$, প=৩৮৪, ধ=৪২৬$\frac{২}{৩}$, নি=৪৮০, এবং উচ্চ সা=৫১২। অথবা, সা=১২০, ঋ=১৩৫, গ=১৫০, ম=১৬০, প=১৮০, ধ=২০০, নি=২২৫, এবং উচ্চ সা=২৪০।

সংগীতে সাত সুরের অধিক নাই কেন তাহা উক্ত গণনা দ্বারা প্রমাণীকৃত হইতেছে।

সেতারের তার যে দুই স্থান স্পর্শ করিয়াছে তাহার আয়তপরিমাণ ৪৫ ইঞ্চ হইলে, কিরূপে পর্দা বান্ধিতে হইবে, তাহা নিম্ন লিখিত তালিকা দৃষ্টি করিলে স্পষ্ট প্রতীতি হইবে।

| সুর।——— | সা | ঋ | গ | ম | প | ধ | নি | (উচ্চ)সা |
|---|---|---|---|---|---|---|---|---|
| তারেরদৈর্ঘ্য।— | ৪৫ | ৪০ | ৩৬ | ৩৩$\frac{৩}{৪}$ | ৩০ | ২৭ | ২৪ | ২২$\frac{১}{২}$ |
| প্রভেদ।—— | ০ | ৫ | ৪ | ২$\frac{১}{৪}$ | ৩$\frac{৩}{৪}$ | ৩ | ৩ | ১$\frac{১}{২}$ |
| কম্পনসংখ্যা।— | ২৫৬ | ২৮৮ | ৩২০ | ৩৪১$\frac{১}{৩}$ | ৩৮৪ | ৪২৬$\frac{২}{৩}$ | ৪৮০ | ৫১২ |
| প্রভেদ।——— | ০ | ৩২ | ৩২ | ২১$\frac{১}{৩}$ | ৪২$\frac{২}{৩}$ | ৪২$\frac{২}{৩}$ | ৫৩$\frac{১}{৩}$ | ৩২ |

উপরি লিখিত তালিকা দ্বারা প্রতীতি হইতেছে যে, গ ও ম এবং নি ও সা-র অন্তর তাহাদিগের পূর্ব্ববর্ত্তী দুই দুই সুরের অন্তরের প্রায় অর্দ্ধেক; এবং উহা হইতে আরও প্রতীতি হইতেছে যে, ৪৫ ইঞ্চ তারকে $\frac{৮}{৯}$ গুণ করিলে ৪০, অর্থাৎ ঋ হইতে (উচ্চ) সা পর্য্যন্ত তারের দৈর্ঘ্যপরিমাণের সমান। পুনশ্চ, তারের কম্পন সংখ্যা ২৫৬ কে $\frac{৯}{৮}$ দিয়া গুণ করিলে ২৮৮, অর্থাৎ ঋ হইতে সা পর্য্যন্ত কম্পনসংখ্যার তুল্য হইবে। অপর, ৪৫ ইঞ্চকে $\frac{৪}{৫}$ দিয়া

গুণ করিলে গুণফল ৩৬, অর্থাৎ গ হইতে সা-র পরিমাণের সমান হইবে। আবার ঐ তারের কম্পনসংখ্যা ২৫৬ কে $\frac{৫}{৪}$ দিয়া গুণ করিলে গুণফল ৩২০, অর্থাৎ গ হইতে সা উচ্চ পর্য্যন্ত তারের কম্পনসংখ্যার সমান হইবে।

নিম্নলিখিত তালিকায় সুরের যথাযোগ্য কম্পনসংখ্যা সমূহের অনুপাত এবং ঐ সমস্ত কম্পনোৎপাদক তারের দৈর্ঘ্য সকলের অনুপাত প্রভৃতি প্রদর্শিত হইতেছে।

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| সুর।—— | সা | ঋ | গ | ম | প | ধ | নি | (উচ্চ) সা |
| কম্পনসংখ্যা। —— | | $\frac{৯}{৮}$ | $\frac{৫}{৪}$ | $\frac{৪}{৩}$ | $\frac{৩}{২}$ | $\frac{৫}{৩}$ | $\frac{১৫}{৮}$ | ২ |
| তারের দৈর্ঘ্য। — | ১ | $\frac{৮}{৯}$ | $\frac{৪}{৫}$ | $\frac{৩}{৪}$ | $\frac{২}{৩}$ | $\frac{৩}{৫}$ | $\frac{৮}{১৫}$ | $\frac{১}{২}$ |
| তান্ত্রিক অন্তর। —— | | $\frac{৮}{৯}$ | $\frac{৯}{১০}$ | $\frac{১৫}{১৬}$ | $\frac{৮}{৯}$ | $\frac{৯}{১০}$ | $\frac{৮}{৯}$ | $\frac{১৫}{১৬}$ |

সেতারের প্রথম ৮ খানি পর্দ্দা বাঁধিবার উপায় উল্লিখিত হইল (সেতার বাজাইবার সময় যে পর্দ্দা বাঁধা হইয়া থাকে তাহা ঠিক এরূপ নহে)। নীচের পর্দ্দাগুলিও ঐ নিয়মানুসারে বাঁধা যাইতে পারে। অষ্টম পর্দ্দার নীচে যে ২২$\frac{১}{২}$ ইঞ্চ তার থাকে তাহা $\frac{৮}{৯}$ করিয়া, অর্থাৎ ২$\frac{১}{২}$ ইঞ্চ অন্তরে ঋ পর্দ্দা বাঁধিতে হইবে। কড়ি সুর বাহির করিতে হইলে দুই পর্দ্দার মধ্যস্থলে আর একখান পর্দ্দা বসাইতে হইবে, অথবা উপরের পর্দ্দা নীচে বা নীচের পর্দ্দা উপরে বসাইতে হইবে। সেতারার কড়ি সুর বাহির করিতে হইলে এই তিনপ্রকার উপায়ই অবলম্বিত হইয়া থাকে। সেতারাদি যন্ত্রে খাদ পর্দ্দাগুলি অপেক্ষা উচ্চ পর্দ্দাগুলি পরস্পর অধিক নিকট। প্রথম অর্থাৎ খাদ সপ্তকের পর্দ্দাগুলি আবদ্ধ করিতে তারের প্রথম অর্দ্ধভাগকে যে রূপে বিভক্ত করিয়া লইতে হয়, দ্বিতীয় সপ্তকের পর্দ্দাগুলি আবদ্ধ করিতে তারের দ্বিতীয় অর্দ্ধভাগের প্রথম অর্দ্ধভাগকে উক্ত নিয়মে বিভাগ করিলে, এই সপ্তকের পর্দ্দাসমূহের মধ্যগত স্থানও অর্দ্ধ হইয়া যাইবে। এই রূপে সপ্তক যত উচ্চ হয়, তাহাদের পর্দ্দান্তর্গত স্থানসকলও ক্রমশঃ ন্যূন হইতে থাকে। (একটী সংকর্ষিত তারে তিন সপ্তকের অধিক সুর স্পষ্ট নির্গত হয় না) উহার প্রথমার্দ্ধভাগে প্রথম অর্থাৎ খাদ সপ্তক; দ্বিতীয় অর্দ্ধভাগের প্রথমার্দ্ধে দ্বিতীয় অর্থাৎ মধ্য সপ্তক; এবং দ্বিতীয়ার্দ্ধে উচ্চ সপ্তক ক্রমে নির্গত হইয়া থাকে।)

পূর্ব্বোক্ত নিয়মে পর্দ্দাসকলের যে শ্রেণী প্রস্তুত হয়, তাহাকে সচল ঠাট কহে। সচল ঠাটের প্রথম, চতুর্থ ও পঞ্চম এই তন টীব্যবধান মুখ্যস্বর; দ্বিতীয় ও ষষ্ঠ এই দুইটী ব্যবধান গৌণস্বর; তৃতীয় ও সপ্তম এই দুইটী মুখ্যঅর্দ্ধস্বর। অস্মদ্দেশীয় সংগীতজ্ঞেরা উক্ত অন্তরগুলির তারতম্য অনুসারে মুখ্যঅন্তর গুলিতে ৪ টী করিয়া শ্রুতি, গৌণঅন্তরে ৩টী, এবং মুখ্যঅর্দ্ধান্তরে দুইটী করিয়া শ্রুতি সন্নিবিষ্ট করত স্বরগ্রামকে ২২টী সমান ১ শ্রুতিতে বিভাগ করিয়াছেন। অসমান অন্তরবিশিষ্ট গ্রামে সুর অতি মিষ্ট হয় ও শ্রুতিসুখ জন্মায়; সমান অন্তর বিশিষ্ট গ্রামের সুর সকলের সেরূপ ক্ষমতা নাই। এই জন্য, সচল ঠাটই পৃথিবীর সকল দেশে ব্যবহৃত হইয়াছে, সমান অন্তরবিশিষ্ট গ্রামে সুর মিষ্ট হইলে ঠাট এককালে বাঁধাই থাকিত।

## স্বরগ্রাম।

একটী সুর হইতে অন্য সুরের যে দূরতা, অর্থাৎ একটী সুর অপেক্ষা অন্য সুরের মৃদুতা বা উচ্চতাকে সাঙ্গীতিক অন্তর বলে। সা সুর হইতে ক্রমে সাতসুর অতিক্রম করিয়া ঊর্দ্ধে গমন করাকে অনুলোম বা আরোহী বলা যায়; আর ঐ প্রণালীতে নিম্নে আগমন করিলে বিলোম বা অবরোহী কহে। হিন্দিতে আরোহী ও অবরোহীকে আরো ও অবরো বলিয়া থাকে। সুরের পরম্পরাগত আনুলোমিক কিম্বা বৈলোমিক ক্রম অর্থাৎ শ্রেণীকে স্বরগ্রাম বা সারগম্ কহে। যথা সা, ঋ, গ, ম, প, ধ, নি; কিম্বা নি, ধ, প, ম, গ, ঋ, সা।

## সপ্তক প্রকরণ।

সুরের ক্রমশঃ উচ্চগতিতেই সা, ঋ, গ, ম, প, ধ, নি ব্যবহৃত হয়, এবং নিম্ন গতিতে উহাদেরই বিপরীত অর্থাৎ নি, ধ, প, ম, গ, ঋ, সা, এইরূপ ব্যবহৃত হইয়া থাকে। ঐ সাতটী সুরকে একত্রে সপ্তক কহে, এবং কোন সুর হইতে তাহার সপ্তম সুর পর্য্যন্ত সুরের যে উচ্চতা বা গম্ভীরতা, তাহাকেও সপ্তক কহে। এক সপ্তকে সঙ্গীতের সমস্ত কার্য্য নির্ব্বাহ হয় না, ইহা অপেক্ষা আরও গম্ভীর অর্থাৎ চড়া সুরের সর্ব্বদা আবশ্যক হয়। সাতটীর অধিক সুর নাই, সুতরাং আবশ্যকমত গম্ভীরতর ও উচ্চতর স্বরগ্রাম অর্থাৎ দ্বিতীয় ও তৃতীয় সপ্তক ব্যবহৃত হইয়া থাকে। হিন্দু সংগীতে তিন সপ্তকের অধিক কথনই ব্যবহৃত হয় না। এই তিনটীর প্রথম অর্থাৎ খাদ সপ্তককে উদারা (অনুদাত্ত)

কহে; দ্বিতীয় অর্থাৎ মধ্যসপ্তককে মুদারা (মরিৎ); এবং তৃতীয় অর্থাৎ উচ্চ সপ্তককে তারা (উদাও) কহে। এই তিন সপ্তক স্বরকে হিন্দিতে নাভি বুকি ও কপালি বলিয়া থাকে।

শ্রুতি।

স্বরের সূক্ষ্মাংশকে শ্রুতি কহে, অর্থাৎ এক স্বর হইতে অন্য স্বর অবিচ্ছেদে প্রকাশ করিতে গেলে, সেই উভয় স্বরের মধ্যে যে অতিসূক্ষ্ম স্বরাংশগুলি অনুভূত হয়, তাহাকে শ্রুতি বলে।

(সা, ঋ, গ, ম, প, ধ, নি, এই সপ্তকে দ্বাবিংশতি খণ্ডস্বর আছে, যথা—ষড়জ হইতে ঋষভে চারিটী, ঋষভ হইতে গান্ধারে তিনটী, গান্ধার হইতে মধ্যমে দুইটী, মধ্যম হইতে পঞ্চমে চারিটী, পঞ্চম হইতে ধৈবতে চারিটী, ধৈবত হইতে নিষাদে তিনটী, এবং নিষাদ হইতে উচ্চ ষড়জে দুইটী করিয়া খণ্ডস্বর পাওয়া যায় (১)। এই খণ্ডস্বর সকলের প্রধান সংজ্ঞা শ্রুতি, হিন্দিভাষায় শোরুৎ বলিয়া প্রসিদ্ধ।)

কোন কোন সংগীত গ্রন্থমতে খরজাদি ধৈবত এই ছয় স্বরের প্রত্যেকের পর তিনতিনটী করিয়া অষ্টাদশ শ্রুতি, ও নিখাদের পর কেবল ৪টী শ্রুতি নির্দ্দেশ করিয়াছেন।

শ্রুতিরা স্বরের সূক্ষ্মাংশ মাত্র। মীনসকল যেমন জলমধ্য দিয়া গমন করিলে, তাহাদিগের পথের কোন চিহ্ন উপলব্ধি হয়না, স্বরমধ্যগত শ্রুতির সেইরূপ কোন বিশেষ চিহ্ন নাই কেবল শ্রবণেন্দ্রিয় দ্বারা অনুভব মাত্র হয়।

শাস্ত্রে এই দ্বাবিংশতি খণ্ডস্বর বা স্বরের সূক্ষ্মাংশকে সাতটী প্রধান স্বরের বনিতা বলিয়া উল্লেখ আছে। হিন্দুসংগীতবেত্তারা সকলে কবি ছিলেন বলিয়া, স্বরপরিবারদের নায়ক নায়িকা রূপে বর্ণন করিয়াছেন।

---

(১) চতুশ্চতুশ্চতুশ্চৈব ষড়জমধ্যমপঞ্চমাঃ। [sic] চতুঃশ্চঃ পঞ্চমং ষড়জে মধ্যম শ্রুতয়ো মতাঃ। ঋষভে ধৈবতে তিস্রঃ দ্বেগান্ধারে নিষাদকে। সংগীত রত্নাকর।

উচ্চ খরজ,— ক্ষোভিণী, উগ্রা। নিষাদ,— রম্যা, রৌহিণী, মন্দতী। ধৈবত,—আলাপনী, মন্দীপনী, রক্তা, ক্ষিতি। পঞ্চম,—মার্জ্জনী, প্রীতি, প্রসারিণী, বজ্রিকা। মধ্যম,- ক্রোধী, রৌদ্রী: গান্ধার,- লতিকা, রঞ্জনী, দয়াবতী। ঋষভ,- ছন্দোবতী, মন্দা, কুমুদ্বতী বা কামোদতী, তীব্রা। খরজ

## শুদ্ধ ও বিকৃত স্বর।

স্বরগ্রামের পরস্পর কোন দুইটী সুরের মধ্যগত ব্যবধানকে গ্রামিক অন্তর কহে যথা-সা হইতে ঋ,,ঋ হইতে গ ইত্যাদি। নিম্ন সা হইতে উচ্চ সা পর্য্যন্ত আটটী সুরের মধ্যগত যে সাতটী অন্তর,তাহারা পরস্পর সমান নহে; কেননা সা হইতে ঋ কিম্বা ঋ হইতে গ যে পরিমাণে উচ্চ; গ হইতে ম,কিম্বা নি হইতে সা তাহার অৰ্দ্ধেক উচ্চ। অতএব,১ম,২য়, ৪র্থ, ৫ম,ও ৬ঠ; এই পাঁচটী গ্রামিক অন্তর পূর্ণ-স্বর বা অন্তর; এবং ৩য় ও ৭ম এই দুইটী অৰ্দ্ধস্বর। বীণা কিম্বা সেতারের পর্দ্দাগুলি কিরূপে আবদ্ধ থাকে, তাহা বিশেষ রূপে দেখিলে প্রতীয়মান হইবে যে,গ ও ম এবং নি ও সা-র পর্দ্দার মধ্যগত অন্তর অপরাপর সুরের পর্দ্দান্তর্গত স্থানের অৰ্দ্ধেক। অতএব, স্বরগ্রামের অন্তরের নিয়ম এই, যথা—সা হইতে ঋ পূর্ণস্বর, ঋ হইতে গ পূর্ণস্বর, গ হইতে ম অৰ্দ্ধস্বর, ম হইতে প পূর্ণস্বর, প হইতে ধ পূর্ণস্বর, ধ হইতে নি পূর্ণ স্বর, এবং নি হইতে সা অৰ্দ্ধস্বর।

উক্ত নিয়মে পাঁচটী পূর্ণ ও দুইটী অৰ্দ্ধ স্বরের যোগে যে সপ্তক প্রস্তুত হয়; তাহাকে শুদ্ধস্বরগ্রাম বা সচল ঠাট কহে। এই দুটীই একমাত্র স্বাভাবিক গ্রাম। উক্ত পাঁচটী পূর্ণ অন্তরের প্রত্যেকের মধ্যে এক একটী করিয়া আর পাঁচটী পর্দ্দা বসাইলে, তাহা হইতে যে পাঁচটী সুরের উৎপত্তি হয়, তাহাদিগকে বিকৃত অর্থাৎ কড়ি বা কোমল সুর কহে (১)। যথা-কোমল ঋ, কোমল গ, কড়ি ম, কোমল ধ, ও কোমল নি; অথবা কড়ি সা, কড়ি ঋ, কোমল প, কড়ি প, কড়ি ধ ও কড়ি নি (এইরূপ স্বর বিকৃত করা আমাদের সংগীতে ব্যবহার নাই) কহা যায়। ৩য় ও ৭ম অন্তর অৰ্দ্ধ বলিয়া, গ ও নি-র কড়িত্ব নাই; এবং সা ও ম-র কোমলত্ব নাই। গা ও নি—র কড়ি সহজেই ম ও উচ্চ সা, এবং ম ও উচ্চ সা-র কোমল গ ও নি; কেননা সম্পূর্ণ সুর হইতে কড়ি ও কোমল সুর অৰ্দ্ধেক উচ্চ বা খাদ।

একটী সপ্তকের মধ্যে পাঁচটী বিকৃত সুর সন্নিবিষ্ট করিলে সাকল্যে বারটী অৰ্দ্ধস্বর উৎপন্ন হয়। যে গ্রাম এই বারটী অৰ্দ্ধসুরে প্রস্তুত হয়, তাহাকে বিকৃত

(১) ততঃ সপ্তস্বরাঃ শুদ্ধা বিকৃতা দ্বাদশাপ্যমী। সঙ্গীতদর্পণ।
শুদ্ধাঃ সপ্তস্বরাস্তেচ মন্দ্রাদি স্থানতস্ত্রিধা। শুদ্ধাশ্রুতাদিভেদেন বিকৃতা দ্বাদশোদিতা। সংগীত দামোদর।

স্বরগ্রাম কহে। এইরূপ গ্রামবিশিষ্ট যন্ত্রাদিতে পর্দ্দাগুলিকে স্থানান্তর করিতে হয় না বলিয়া, ঐ রূপ পর্দ্দা শ্রেণীকে সাধারণ্যে অচল ঠাট কহিয়া থাকে।

শুদ্ধ স্বরগ্রাম বা সচল ঠাট।

তা — সং

মু — সা ঋ গ ম প ধ নি

উ

বিকৃত স্বরগ্রাম বা অচলঠাট।

তা — স

মু — সা ঋ ঋ গ গ ম ম প ধ ধ নি নি

উ

বীণ, পিয়ানোফোর্ট, হার্ম্মোনিয়ম, হার্প প্রভৃতি যন্ত্রসকল অচল পর্দ্দাবিশিষ্ট। অস্মদ্দেশে একটী স্বরগ্রামকে ২২টী শ্রুতিতে বিভাজিত হয়। শ্রুতিদের প্রত্যেকের নাম পূর্ব্বেউল্লিখিত হইয়াছে। এই সকল শ্রুতিগুলি সমান উচ্চ নহে। স্বরগ্রামের ৭টী অন্তরের মধ্যে বিষম সংখ্যক শ্রুতি থাকাতে, যে যে সুরদ্বয়ের মধ্যে ৪টী করিয়া শ্রুতি, তদন্তর্গত অন্তরকে মুখ্যস্বর কহে। যাহাদের মধ্যে তিনটী করিয়া শ্রুতি তদন্তর্গত অন্তরকে গৌণস্বর, ও যাহাদের মধ্যে দুইটী করিয়া শ্রুতি তদন্তর্গত অন্তরকে মুখ্যার্দ্ধস্বর কহে।

গ্রাম প্রকরণ।

নিদানমতে তিনটী নাড়ী আছে, যথা—ইড়া, পিঙ্গলা ও সুষুম্না। নাভিপদ্ম হইতে ব্রহ্মরন্ধ্র পর্য্যন্ত শরীরের ভিন্ন ভিন্ন প্রদেশ ব্যাপিয়া ইহারা অবস্থান করে। ইড়া বাম ভাগে, মধ্যস্থলে [redacted], দক্ষিণে [redacted] (১)। এই তিন নাড়ী হইতে স্বরের উৎপত্তি। নাভিস্থল হইতে বক্ষঃস্থল পর্য্যন্ত যে প্রদেশ তাহার নাম উদারা গ্রাম, তাহাতে প্রথম সপ্তক স্বর সংযুক্ত আছে। বক্ষঃস্থল

(১) "ইড়া বামেস্থিতা নাড়ী দক্ষিণে পিঙ্গলাস্তথা। হৃদি নাড়ী সুষুম্নাতু ব্রহ্মরন্ধ্রা বধিঃসমা"।

...ঃস্থল হইতে কণ্ঠদেশ পর্য্যন্ত যে মধ্যস্থল তাহার সংজ্ঞা মুদারা গ্রাম; ...াতে দ্বিতীয় সপ্তক স্বর সংলগ্ন আছে; এবং কণ্ঠদেশ হইতে ব্রহ্মরন্ধ্র ...র্য্যন্ত তার স্থান, এনিমিত্ত তাহাকে তারা গ্রাম কহে; ইহাতে তৃতীয় সপ্তক ...রের অধিষ্ঠান।

মনুষ্য-কণ্ঠ-হইতে ত্রিসপ্তকের অধিক উচ্চারিত হয় না, এই নিমিত্ত আমাদের ...ংগীত গ্রন্থে ত্রিসপ্তকের নিয়ম নির্দ্দিষ্ট হইয়াছে। সপ্তক যত ইচ্ছা বৃদ্ধি করা যাইতে ...ারে। ইংরাজী কোন কোন যন্ত্রে ছয় সপ্তক কোন কোন যন্ত্রে সাত বা তদতিরিক্ত ...প্তকও লক্ষিত হয়। অস্মদ্দেশে বীণাদি যন্ত্রে সার্দ্ধত্রিসপ্তক মাত্র ব্যবহৃত হয়। ...ানের সময়ে উদারা গ্রামে মন্দ্র অর্থাৎ গভীর স্বর আবশ্যক; মুদারা গ্রামে সরিৎ ...র্থাৎ মধ্য স্বর ধরিতে হয়; এবং তারা গ্রামে তার অর্থাৎ উচ্চধ্বনি অবলম্বন ...রিতে হয়।

কোন কোন সংগীত গ্রন্থে উদারা, মুদারা ও তারা গ্রামকে, খরজ, মধ্যম এবং গান্ধার ...াম কহিয়া থাকে; (১) এবং কোন গ্রন্থে তিনসপ্তকের তিনটী খরজকে, অর্থাৎ ...াহাকে অবলম্বন করিয়া ঋখবাদি ছয় সুরের উপলব্ধি হয়, তাহাকে তত্তৎসপ্তকের ...াম কহে(২)।

এই তিটী গ্রামের প্রত্যেকের সাতটী করিয়া তিনগ্রামে সাকল্যে একবিংশতি ...র্চ্ছনা নির্দ্দিষ্ট আছে। (৩)

## স্বরের তীব্র ও কোমল ভাবের বিবরণ।

স্বর দুই প্রকার শুদ্ধ ও মিশ্র। ষড়জ আর পঞ্চম শুদ্ধ স্বর, অর্থাৎ অচল বিকার

---

(১) প্রথমঃ ষড়জ গ্রামঃ স্যাৎ দ্বিতীয়ো মধ্যমস্তথা। গান্ধার স্তৃতীয়ঃ প্রোক্তঃ স্বর্গ লোকেচ ...ীয়তে। সংগীত রত্নাকর।

(২) "ষট্ জায়ন্তে যস্মাৎ।"

(৩) মূর্চ্ছনা সমূহের নাম,—
ষড়জ গ্রামের মূর্চ্ছনা—ললিতা, মধ্যমা, চিত্রা, রোহিণী, মতঙ্গজা, সৌবীরী ও ষণ্ডমধ্যা।
মধ্যম গ্রামের মূর্চ্ছনা—পঞ্চমা, মৎসরী, মৃদুমধ্যা, শুদ্ধা, অন্তা, কলাবতী ও তীব্রা।
গান্ধার গ্রামের মূর্চ্ছনা—রৌদ্রী, ব্রাহ্মী, বৈষ্ণবী, খেদরী, সুরা, নাদাবতী ও বিশালা।

ইতি সংগীত ভাষ্যে।

ষড়জ গ্রামে—গোপী, বিস্তারিণী, ক্ষমলী, আরামিনী, আলাপিনী, বয়ংকা, প্রমোদিনী। তারাস্থান।
মধ্যম গ্রামে—সঙ্কোচী, বিহারিণী, নির্ম্মলী, কামিনী, প্রলাপী, শিখরা বিনোদিনী। মধ্যস্থান।
গান্ধারগ্রামে—লজ্জা, আধারিনী, বিশ্রামিনী, কোমলী, আনন্দী, দীর্ঘিকা, আমোদিনী। মন্দ্রস্থান।
ইতি নাদ পুরাণে।

শূন্য(১)। এই দুইটী স্বরই সাতিশয় শ্রবণ-প্রিয়(২)। অন্য পাঁচটী স্বর মিশ্র বা সচল অর্থাৎ তীব্র ও কোমল ভাব ধারণ করিয়া থাকে। হিন্দিভাষায় তীব্র ও কোমলক তিব্বর ও কোঁঅল বলিয়া ব্যবহৃত হইয়া থাকে। স্বর অগ্রসর হইলে, অথাৎ স্বাভাবি সুরের কিঞ্চিৎ উচ্চ হইলে, প্রথম নাম তীব্র, দ্বিতীয় নাম তীব্রতর, তৃতীয় তীব্রত চতুর্থ অতিতীব্রতম; আর ঐ স্বর পশ্চাদ্গামী হইলে, অথাৎ স্বাভাবিক স্বরের কিঞ্চি ন্যূন থাকিলে, প্রথম নাম কোমল, দ্বিতীয় নাম কোমলতর, তৃতীয় কোমলতম, চতু অতিকোমলতম। স্বর এই অষ্ট প্রকার বিকৃতি লক্ষণ ধারণ করে।

## ভিন্ন ভিন্ন স্বরগ্রাম প্রস্তুত করণের রীতি।

লিখিবার কিম্বা বাজাইবার সময় গীতাদিকে এক খরজ হইতে অন্য খরজে আন য়ন করাকে গ্রাম পরিবর্ত্তন কহে, অর্থাৎ প্রথমে যে পর্দ্দাকে খরজস্বরূপ অবলম্ব করিয়া গীতাদিতে লেখা যায়, তাহা পরিত্যাগ পূর্ব্বক অন্য কোন সুরকে খর করিয়া, সেই গীত লিপিবদ্ধ করাকে গ্রামপরিবর্ত্তন কহে। যদি গ্রামিক অন্তরগুলি পরস্পর সমান হইত, তাহা হইলে দুইটী সচল ঠাটের সপ্তকের সাত সাতটী স্বর লইয় এক একটী স্বতন্ত্র স্বতন্ত্র গ্রাম করা যাইত। কিন্তু তাহা না হওয়াতে, সা ব্যতী অপরাপর স্বরের গ্রাম প্রস্তুত করিতে হইলে, তাহাতে সচল ঠাটের অন্তর শ্রেণী নিয়ম বজায় রাখিবার নিমিত্ত, স্থান বিশেষে সারিকা অথাৎ পর্দ্দা সকলকে কড়ি কোমল করিয়া লইতে হয়। যথা,—ঋ-কে খরজ করিলে গ ঋখব হইতে পারে, কেনন ঋ হইতে গ পূর্ণ স্বর; কিন্তু ম ঐ গ্রামের গান্ধার হইতে পারে না, কেননা হইতে ম অর্দ্ধস্বর। ফলতঃ, ঋখব হইতে গান্ধার পূর্ণ স্বর হওয়া কর্ত্তব্য বলিয়া, ঐ মতে আর অর্দ্ধেক স্বর যোগ করিয়া উহাকে পূর্ণ স্বর করিলে কড়ি মধ্যম হয়; অতএব কড়ি ম-ই ঋ প্রধান গ্রামের গান্ধার হইয়া থাকে। প ঐ গ্রামের মধ্যম, কেননা গ হইতে ম-র ন্যায়, কড়ি ম হইতে প অর্দ্ধ স্বর। ধ ঐ গ্রামের পঞ্চম, ও নি উহার ধৈবত।

---

(১) ষড়জোচল পঞ্চমশ্চ ঋষভশ্চলতি স্বরঃ। গান্ধারঃ পঞ্চমশ্চার্থ নিষাদো ধৈবতশ্চলো॥ সংগীত দামোদর।

(২) রক্ত, পীত, নীল প্রভৃতি জ্যোতিঃ পদার্থের সপ্তবর্ণ, যে রূপ দর্শনেন্দ্রিয়কে চরিতার্থ করে, সেই রূপ ষড়জ, ঋষভ প্রভৃতি শব্দতত্ত্বের সপ্তস্বর শ্রবণেন্দ্রিয়কে পরিতৃপ্ত করে; এবং বর্ণ সকলের মধ্যে যেমন হরিৎ ও নীল বর্ণদ্বয় নয়নের প্রীতিকর, তেমনই সপ্তস্বরের মধ্যেও ষড়জ ও পঞ্চম এই স্বরদ্বয় সাতিশয় শ্রবণপ্রিয়। ফলতঃ, দর্শন ও শ্রবণেন্দ্রিয়ের বিষয় যে আলোক ও শব্দ, ইহাদের পরস্পর অনেক সৌসাদৃশ্য লক্ষিত হয়। প্রাকৃতিক কোন্ নিয়ম কৌশলে জ্যোতিঃ ও শব্দবিজ্ঞান এক ধর্ম্মাক্রান্ত হইয়াছে, তাহার গুহ্যতম ভাব এ পর্য্যন্ত প্রকাশিত হয় নাই।

কিন্তু সা ঐ গ্রামের নিখাদ হইতে পারে না; কেননা নি হইতে সা অর্দ্ধস্বর, ও সা হইতে ঋ পূর্ণ স্বর। কিন্তু ধৈবত হইতে নিখাদ পূর্ণ স্বর ও নিখাদ হইতে খরজ অর্দ্ধ স্বর হওয়া কর্ত্তব্য; এজন্য সা ও ঋ-র মধ্যগত পূর্ণ অন্তরের অর্দ্ধেক নি ও সা-র মধ্যগত অর্দ্ধান্তরে যোগ করিতে হয়, তাহা হইলে কড়ি সা, কিম্বা কোমল ঋ উৎপন্ন হয়। সুতরাং, নি হইতে কোমল ঋ পূর্ণ স্বর, ও কোমল ঋ হইতে ঋ অর্দ্ধ স্বর বলিয়া, কোমল ঋ-ই ঋ গ্রামের নিখাদ হইয়া থাকে। এই রূপ প্রয়োজনানুসারে কোন সুরকে অর্দ্ধ স্বর উচ্চ অর্থাৎ কড়ি, ও কোন সুরকে অর্দ্ধ স্বর মৃদু অর্থাৎ কোমল করিয়া গ্রাম প্রস্তুত করিতে হয়।

(বিকৃত স্বর গ্রামই গ্রামপরিবর্ত্তনের সম্পূর্ণ উপযোগী, কেননা উহাতে যাবতীয় বিকৃত সুরগুলির পর্দ্দা উপস্থিত থাকে। বিকৃত স্বর গ্রামের কোন্ কোন্ সুরকে খরজ করিয়া শুদ্ধ স্বরগ্রামের রীতিতে গ্রাম প্রস্তুত করিতে হয়, ও প্রত্যেক গ্রামে কতগুলি, ও কি কি বিকৃত সুরের আবশ্যক হয়, তাহা পশ্চাৎ প্রদর্শিত হইতেছে। সা-র গ্রামে কড়ি বা কোমল পর্দ্দার আবশ্যক হয় না।)

**স্বাভাবিক সুর।**

ঋ—গ্রামে... { ম৭, সা৭, অথবা / ম৭, ঋ(কোমল)।

গ—,,... { ম৭, প৭, সা৭, ঋ৭, বা / ম৭, ধ(কোমল), ঋ(কোমল), গ(কোমল)।

—,,......... নি(কোমল)।

—,,......... ম৭।

—,,... { সা৭, ম৭, প৭, অথবা / ঋ(কোমল), ম৭, ধ(কোমল)।

—,,... { সা৭, ঋ৭, ম৭, প৭, ধ৭, বা / ঋ(কোমল), গ(কোমল), ম৭, ধ(কোমল), নি(কোমল)।

**বিকৃত সুর।**

ঋ(কোমল)—গ্রামে... { ঋ(কোমল), গ(কোমল), প(কোমল), ধ(কোমল), নি(কোমল), বা / ঋ(কোমল), গ(কোমল), ম৭, ধ(কোমল), নি(কোমল)।

গ(কোমল)—,,...... { গ(কোমল), ধ(কোমল), নি(কোমল)।

ম৭---,,...... { ম৭, প৭, ধ৭, নি৭, সা৭, ঋ৭, বা / ম৭, ধ(কোমল), নি(কোমল), ঋ(কোমল), গ(কোমল)।

প(কোমল)—,,...... { নি(কোমল), গ(কোমল), ধ(কোমল), ঋ(কোমল), প(কোমল), সা(কোমল)।

ধ(কোমল)—,,...... { ধ(কোমল), নি(কোমল), ঋ(কোমল), গ(কোমল)।

নি(কোমল)—,,...... { নি(কোমল), গ(কোমল)।

সা-প্রধান স্বাভাবিক গ্রাম ব্যতীত অন্যান্য সুরের গ্রাম অপেক্ষা ম ও প-র গ্রাম অতি সরল, তাহাতে অধিক বিকৃত সুরের আবশ্যক হয় না। ম গ্রামে কেবল নি-কে কোমল, ও প গ্রামে কেবল ম-কে কড়ি করিয়া লইতে হয়।

ইতিপূর্ব্বে উল্লিখিত হইয়াছে যে, খরজ এবং পঞ্চম ব্যতীত অপরাপর সুরগুলি কোমল ও তীব্র ভাবে বিকৃত করা যায়। ঋখব, গান্ধার এবং ধৈবত এই তিনটী স্বরকে কোমল ভাবে বিকৃত করাই রীতি, ইহাদের তীব্র ভাব বড় আবশ্যক হয় না; কারণ ঋখবকে তীব্র করিলে যে ফল হয়, গান্ধারকে কোমল করিলেও সেই ফল দর্শে। নিখাদ প্রায় কোমল ভাবে বিকৃত হইয়া থাকে। মধ্যম কেবল তীব্র ভাব ধারণ করে; কারণ পঞ্চমকে কোমল করা এবং মধ্যমকে তীব্র করা উভয় সমান; কিন্তু আমাদের সংগীত শাস্ত্রমতে পঞ্চম বিকৃত হয় না, সুতরাং, কোমল পঞ্চম না বলিয়া কড়ি মধ্যম বলাই রীতি। গান্ধার ও মধ্যমের মধ্যে অল্প শ্রুতি থাকা প্রযুক্ত মধ্যমের কোমলত্ব নাই; মধ্যমকে কোমল করিতে গেলে গান্ধার ব্যতীত আর কিছুই হয় না।

## শুদ্ধ স্বরের স্বরগ্রাম।

ঋখব ও অপরাপর স্বরকে যদ্যপি স্বরগ্রাম করা যায়, তাহা হইলে কোন্ কোন্ গ্রামে কি কি বিকৃত স্বরের আবশ্যক, তাহা নিম্নে প্রদর্শিত হইতেছে।

ঋখবকে স্বরগ্রাম করিলে এইরূপ বিকৃত স্বরের আবশ্যক হয়, যথা—

ঋ=সা, গ=ঋ, ম=গ, প=ম, ধ=প, নি=ধ, ঋ=নি।

গান্ধারকে স্বরগ্রাম করিলে এইরূপ বিকৃত স্বরের আবশ্যক হয়, যথা—

গ=সা; ম=ঋ; ধ=গ; ধ=ম, নি=প, ঋ=ধ, গ=নি।

মধ্যমকে স্বরগ্রাম করিলে এইরূপ বিকৃত স্বরের আবশ্যক, যথা—

ম=সা, প=ঋ, ধ=গ, নি=ম, সা=প, ঋ=ধ, গ=নি।

পঞ্চমকে যদি স্বরগ্রাম করা যায়, তাহা হইলে এইরূপ বিকৃত স্বরের আবশ্যক, যথা-

প=সা, ধ=ঋ, নি=গ, সা=ম, ঋ=প, গ=ধ, ম=নি।

ধৈবতকে যদি স্বরগ্রাম করা যায়, তাহা হইলে এইরূপ বিকৃত স্বরের আবশ্যক, যথা-

ধ=সা, নি=ঋ, ঋ=গ, ঋ=ম, গ=প, ম=ধ, ধ=নি।

নি-কে যদ্যপি স্বরগ্রাম করা যায়,তাহা হইলে এইরূপ বিকৃত স্বরের আবশ্যক,যথা—

নি=সা, ঋ=ঋ, গ=গ, গ=ম, ম=প, ধ=ধ,নি=নি।

| | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| । | সা০ | ০ | ০ | ০ | ঋ০ | ০ | ০ | গ০ | ০ | ম০ | ০ | ০ | ০ | প০ | ০ |
| | | | | ঋ | সা | ০ | ০ | ০ | ঋ০ | ০ | ০ | গ০ | ০ | ম০ | ০ |
| | | | | | | | গ | সা০ | ০ | ০ | ০ | ঋ০ | ০ | ০ | গ |
| | | | | | | | | | ম | সা০ | ০ | ০ | ০ | ঋ০ | ০ |
| | | | | | | | | | | | | | প | সা০ | ০ |

| | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| সা০ | ০ | 1 ঋ০ | ০ | ঋ০ | ৭ গ০ | ০ | গ০ | ০ | ম০ | ০ | ৭ ম০ | ০ | প০ | ০ |
| | | সা০ | ০ | ০ | ০ | ঋ০ | ০ | ০ | গ০ | ০ | ম০ | ০ | ০ | ০ |
| | | | | | সা০ | ০ | ০ | ০ | ঋ০ | ০ | ০ | গ০ | ০ | ম |
| | | | | | | | | | | | সা০ | ০ | ০ | |

সাতটী স্বরে অর্থাৎ পাঁচটী পূর্ণ ও দুইটী অর্দ্ধ স্বরের যোগে যে একটী প্রকৃত স্বরও
একটী সপ্তকে দ্বাবিংশতি শ্রুতি সন্নিবিষ্ট করিয়া যে স্বর গ্রাম স্থির হয়, তাহাকে মাং
ছয়টী স্বরে যে স্বরগ্রাম পূর্ণ হয়, তাহাকে ষড়স্বারিক গ্রাম কহে। পাঁচটী স্বরে যে স্ব
উনবিংশ ও বিংশ পৃষ্ঠায় শুদ্ধ স্বরের স্বরগ্রামে এক স্বর হইতে অপর স্বরে যাইতে হ
হইয়াছে। এতদ্দ্বারা স্বরদ্বয়ের মধ্যগত শ্রুতির সংখ্যা কিঞ্চিৎ ন্যূনাধিক্য হইয়া পড়ে।
নিম্নে প্রদর্শিত হইল।

৭ ৭ ৭

ঋ-গ্রামে,-ঋ=সা, গ=ঋ, ম=গ, প=ম, ধ=প, নি=ধ

৭ ৭

ম-গ্রামে, ম=সা, প=ঋ, ধ=গ, নি=ম, স=প, ঋ=ধ

৭ ৭ ৭ ৭

ধ-গ্রামে, ধ=সা, নি=ঋ, ঋ=গ, ঋ=ম, গ=প, ম=ধ,

## বিকৃত স্বরের স্বরগ্রাম।

কোমল ঋখবকে স্বরগ্রাম করিলে এইরূপ স্বাভাবিক ও বিকৃত স্বরযোগে স্বরগ্রাম স্থির হইবে, যথা—

ঋ=সা, গ=ঋ, ম=গ, ম=ম, ধ=প, নি=ধ, সা=নি।

কোমল গান্ধারকে যদ্যপি স্বরগ্রাম করা যায়, তাহা হইলে এইরূপ স্বাভাবিক ও বিকৃত স্বরের আবশ্যক, যথা—

গ=সা, ম=ঋ, প=গ, ধ=ম, নি=প, সা=ধ, ঋ=নি।

কড়িমধ্যমকে যদ্যপি স্বরগ্রাম করা যায়, তাহা হইলে এইরূপ স্বাভাবিক ও বিকৃত স্বরের আবশ্যক, যথা—

ম=সা, ধ=ঋ, নি=গ, নি=ম, ঋ=প, গ=ধ, ম=নি।

কোমল ধৈবতকে যদ্যপি স্বরগ্রাম করা যায়, তাহা হইলে এইরূপ স্বাভাবিক ও বিকৃত স্বরের আবশ্যক, যথা—

ধ=সা, নি=ঋ, সা=গ, ঋ=ম, গ=প, ম=ধ, প=নি।

কোমল নিষাদকে যদ্যপি স্বরগ্রাম করা যায়, তাহা হইলে এইরূপ স্বাভাবিক ও বিকৃত স্বরের আবশ্যক, যথা—

নি=সা, সা=ঋ, ঋ=গ, গ=ম, ম=প, প=ধ, ধ=নি।

## স্বরসাধন প্রণালী।

গ্রন্থ দেখিয়া সংগীত শিক্ষা করিবার এক মাত্র অসুবিধা এই, যে তদ্দ্বারা সুর সকলের ...যোগ্য স্থায়িত্ব নিরূপণ করা সহজ নহে, এবং এই স্থায়িত্ব নিরূপিত হইলেও ...নুযায়িক বাজান বা গান করা যায় না। কিন্তু কিঞ্চিৎ মনোযোগ ও অধ্যবসায় ...কারে নিম্ন লিখিত প্রণালী ক্রমে সুরের স্থায়িত্ব পরিমাণ করিতে অভ্যাস করিলে ...ম আপনিই সহজ হইয়া আইসে। প্রথমতঃ, ১, ২, ৩, ৪, ৫, ৬, ৭, ৮, এই কয়েকটী ... পুনঃ পুনঃ সমান ওজোনে মুখে গণনা করিতে অভ্যাস কর। তাহার পর প্রত্যেক ... উচ্চারণ কালে অঙ্গুলী কিম্বা পদদ্বারা ভূমিতে সমান ওজোনে আঘাত করিতে ...্যাস কর। তাহার পর মুখে গণনা পরিত্যাগ করিয়া কেবল ভূমিতে আঘাত ...। এরূপ না করিলে সমান ওজোনে আঘাত করিতে পটুতা জন্মিবে না, কারণ অঙ্গুলী ...া পদদ্বারা সমান ওজোনে আঘাত করিতে এরূপ অভ্যাস করিয়া রাখিতে

হইবে, যে যন্ত্রাদি বাদন কালে আঘাতের নিবৃত্তি ও তাহার পরিমাণ হ্রস্ব দীর্ঘ না হয়। কেননা গাইবার কিম্বা বাজাইবার সময় ঐ আঘাত দ্বারাই সুরের স্থায়িত্ব পরিমাণ করিতে হইবে।

সুর অভ্যাস করিতে একটী তাম্বুরা অতিশয় প্রয়োজনীয়। যিনি তাম্বুরার সুর বান্ধিতে না জানেন, তিনি যথেচ্ছা ক্রমে (কিন্তু এমন পরিমাণে চড়াইবেন যেন তার ছিন্ন না হইয়া যায়) একটী তার চড়াইবেন। পরে আ বলিয়া গলায় সুর দিয়া স্বর হ্রস্ব ও দীর্ঘ করিবেন, এই রূপ করিলে দেখিতে পাইবেন, যে এক স্থানে গলার স্বরে ও তাম্বুরার তারের সুরে মিল হইবে; সেই স্বরটীর নাম সুর ও তাহার ব্যঞ্জক সা। এই সা সুরটী নির্দ্দেশ করিয়া, পরে এক সুর, দুই সুর, তিন সুর, এই রূপে ক্রমে গলা চড়াইলে, অর্থাৎ উচ্চ করিলে, এমন একটী উচ্চ সুর উৎপন্ন হইবে, যাহার সহিত আবার তাম্বুরার তারের সুরে মিল হইবে। যাহার গলা হইতে আরো উচ্চধ্বনি নির্গত হয়, তিনি আবার তাহার পরে ক্রমশঃ চড়িয়া গেলে পুনর্ব্বার তারের সুরে ও গলার সুরে মিল হইবে। অনুসন্ধান করিলে প্রতীয়মান হইবে, যে সা হইতে ক্রমশঃ সাতসুর চড়িয়া গেলে ঐরূপ ঐক্য হয়। সা সুর দিয়া পরে সাত সুর চড়াইলে যে সুর নির্গত হয়, সে সুর আর প্রথম সা-র সুর ঠিক তুল্য হয়, তবে একটী খাদ ও একটী চড়া হয় এই মাত্র প্রভেদ। যেমন স্ত্রীলোক ও পুরুষে একত্রে গাইলে, হয় এক জনে চিক্কণ ও এক জন গভীর স্বর ব্যবহার করে বটে, কিন্তু তাহাদের পরস্পরের সুর মিলিত হয় তাহা বুঝা যায়। এতদ্দ্বারা প্রতীতি হইতেছে, যে সুর সর্ব্ব সমেত সাতটী; যেহেতু সপ্তম সুর হইতে ক্রমশঃ চড়াইলে আবার সেই প্রথম সুর পাওয়া যায়।

স, ঋ, গ, ম, প, ধ, নি এই সাতটী সুর ক্রমান্বয়ে সমান ওজোনে অনুলোমিক ক্রমে উচ্চ করিতে শিখিলে, বৈলোমিক ক্রমে অর্থাৎ সুর উল্টা করিয়া নীচু মুখে আনা অভ্যাস করা কর্ত্তব্য। যথা—নি, ধ, প, ম, গ, ঋ, সা।

যখন তাম্বুরার সহিত সারিগমৃ অনুলোম ও বিলোমক্রমে উত্তম রূপে অবলীলা-ক্রমে সাধিতে পারিবে, তখন স্বরগ্রাম অভ্যাস করা কর্ত্তব্য। স্বরগ্রাম অভ্যাস করিতে হইলে, সুরগুলি সমানান্তর ক্রমে উচ্চনীচ না করিয়া, একবারে এক সুর হইতে তাহার তৃতীয় চতুর্থ বা পঞ্চম পর্য্যন্ত উঠিতে ইবে। মনেকর, ক্রমান্বয়ে সা, ম, গ কয়েকটী সুর লাগাইতে হইবে। এস্থলে সা-র অব্যবহিত পরের সুরে না উঠিয়া একবারে সা হইতে ম পর্য্যন্ত উঠিতে হইবে, আবার ম হইতে গ-তে নামিতে হইবে।

সা, ঋ, গ, ম, প, ধ, নি, এই কয়েকটী সুরের প্রত্যেক সুরটী এক, দুই, তিন, চারি মাত্রিক সময়ের মধ্যে, অর্থাৎ এক; এক, দুই; এক দুই, তিন; এক, দুই, তিন, চারি;

এই কয়েকটী সংখ্যা বলিতে যে সময় লাগে, এই রূপ তুল্য সময় অন্তর গুনিত কর। তৎপরে প্রত্যেক দুইটী বা তিনটী সুরের প্রতি এক বা ততোধিক সংখ্যা উচ্চারণ করিতে যে সময় লাগে তত সময় অন্তর উচ্চারণ কর।

এই স্বরগ্রাম অভ্যাস হইলে, কড়ি ও কোমল সুরগুলি দিতে শিক্ষা করিবে। ইতিপূর্ব্বে উল্লেখ করা গিয়াছে যে, দুই সুরের মধ্য সুরকে কড়ি সুর বলে। যেমন ম হইতে প সুর না দিয়া, উহাদের মধ্যের সুর দিলে কড়ি মধ্যম সুর নির্গত হইবে। সা-র আর ঋ-র মধ্যের সুর দিলে কড়ি খরজ। এই রূপে কড়ি সুরগুলি দিতে শিখিলে কণ্ঠের জড়তা অনেকাংশে দূরীভূত হইতে পারিবে। গীতের সুরই প্রধান। কণ্ঠে সুরগুলি পরিষ্কার এবং নিয়মিত রূপে যথাক্রমে প্রকাশ করিতে পারিলে সকল প্রকার গানই কণ্ঠ দ্বারা সুসম্পাদিত হইবার সম্যক্ সম্ভাবনা।

প্রত্যূষে শয্যা হইতে উঠিয়া একটী তাম্বুরা অতিশয় নরম করিয়া বাঁধিয়া, ( কারণ চড়া হইলে সুর কর্কশ হইয়া যাইবে ) প্রথমে কিয়ৎক্ষণ তিনটী বা চারিটী সুরের উচ্চ না লাগাইয়া ক্রমে ক্রমে পাঁচ, পরে ছয়, পরিশেষে আট সুর পর্য্যন্ত লাগাইবে। সুর যেন জোরের সহিত লাগান না হয়। প্রথমে অল্প, পরে ক্রমশঃ বেশী জোর দিতে হইবে। আর সর্ব্বদা সাবধান, যেন সুরসাধনকালীন কণ্ঠে বেদনা না লাগে। সুরসাধনকালীন তামাক না খাওয়া অতীব প্রয়োজনীয়।

## নিম্ন লিখিত সুরগুলি সাধন কর।

(১ম) সা ঋ গ ম প ধ নি : (সা) নি ধ প ম গ ঋ সা ::

(২য়) সা ঋ গ ম প ধ নি ; (সা) নি ধ প ম গ ঋ সা ::

(৩য়) সা ঋ গ ম প ধ নি ; (সা) নি ধ প ম গ ঋ সা ::

(৪র্থ) সা ঋ গ ম প ধ নি সা(২), সা(২) নি ধ প ম গ ঋ সা::

(৫ম) সা ঋ গ ম প ধ নি সা(২) সা(২) নি ধ প ম গ ঋ সা ::

দুই দুই সুর চড়া ও নরম হইবে।

(৬ষ্ঠ) সা ঋ, ঋ গ, গ ম, ম প, প ধ, ধ নি, নি সা (২) ::

সা (২) নি, নি ধ, ধ প, প ম, ম গ, গ ঋ, ঋ সা ::

এইরূপ (২) অঙ্ক-যুক্ত সা-কে উচ্চ সা-কহে।

তিন তিন সুর চড়া ও নরম হইবে।

(৭ম) সা ঋ গ, ঋ গ ম, গ ম প, ম প ধ, প ধ নি, ধ নি সা(২)::

সা(২) নি ধ, নি ধ প, ধ প ম, প ম গ, ম গ ঋ, গ ঋ সা ::

সা গ, ঋ ম, গ প, ম ধ, প নি, ধ সা(২), সা(২) ধ, নি প, ধ ম, প গ, ম ঋ, গ সা::

চারি চারি সুর চড়া ও নরম।

(৮ম) সা ঋ গ ম, ঋ গ ম প, গ ম প ধ, ম প ধ নি, প ধ নি সা(২)::

সা(২) নি ধ প, নি ধ প ম, ধ প ম গ, প ম গ ঋ, ম গ ঋ সা ::

সা ম, ঋ প, গ ধ, ম নি, প সা(২); সা(২) প, নি ম, ধ গ, প ঋ, গ সা

ছয় ছয় সুর চড়া ও নরম।

(৯ম) সা ঋ গ ম প ধ, ঋ গ ম প ধ নি, গ ম প ধ নি সা(২) ::

সা(২) নি ধ প ম গ, নি ধ প ম গ ঋ, ধ প ম গ ঋ সা ::

সা ধ, ঋ নি, গ সা(২), সা(২) গ, নি ঋ, ধ সা ::

(১০ম) সা ঋ গ ম প, ধ নি সা(২) ঋ(২) গ(২), ঋ(২) সা(২) নি ধ প ম, গ ঋ সা

(১১শ) সা ঋ গ ম, প ধ নি সা(২), ঋ(২) সা(২) নি ধ, প ম গ ঋ ::

(১২শ) ধ নি সা(২) ধ নি প ম :: সা ম প নি সা(২) ঋ(২) নি সা(২) ::

(১৩শ) সা ঋ গ ঋ গ ঋ সা :: প গ প :: সা ঋ গ ঋ গ প :: ঋ গ ঋ গ ম :

(১৪শ) সা ঋ গ ম প, ধ নি সা,(২) সা(২) নি ধ প ম গ, ঋ সা ঃঃ

(১৫শ) সা ঋ গ, ম প প ধ নি সা(২), সা(২) নি ধ প ম, ম গ

ঋ সা, প প ম গ ঋ, সা ঃঃ

(১৬শ) সা

| | |
|---|---|
| তা | সা ঋ গ ম প ধ নি নি ধ প ম গ ঋ সা সা ঃঃ |
| মু | |
| উ | নি ধ প ধ নি |

(১৭শ)

| | |
|---|---|
| তা | সা ঋ গ ম প ম গ ঋ সা |
| মু | সা ঋ গ ম প ধ নি |
| উ | |

| | |
|---|---|
| তা | |
| মু | নি ধ প ম গ ঋ সা সা ঃঃ |
| উ | নি ধ প ধ নি |

## রাগিণী খাম্বাজ।—তাল কাওয়ালী।

(১৮শ)

| | |
|---|---|
| | ‖ সা, |
| তা | ৩। । । । ০। । ১। ‖ । +‖। । ৩। । ‖ ০। ‖ । |
| সু | ধ নি ধ প, ধ নি নি ধ গ, ম ম, গ ঋ সা, ধ নি প |
| উ | |

| | |
|---|---|
| | । +‖। । ৩। । ‖ । |
| | সা। সা সা, ঋ ঋ সা নি, |
| তা | ১। । । । । ০। ১‖। । +। । ‖ |
| সু | ধ নি নি, নি ধ, নি ধ ম, গ ঋ সা। ঃঃ |
| উ | |

"সা ঋ, গ, ম, প, ধ, নি" সাধনকালে "সা, রে, গা, মা, পা, ধা, নি" এই রূপ উচ্চারিত হইয়া থাকে।

এই স্বরগ্রামগুলি সাধন করিয়া, সেতার সাধনের সময়ে যে স্বরগ্রামের ক্রম লিখিত হইয়াছে, সেই স্বরগ্রামের ধাতুগুলি সাধন কর; পরে ঠেকার বোলযোগে যে গীতগুলি লিপিবদ্ধ হইয়াছে, সেইগুলি অভ্যাস কর।

তাম্বুরার সহিত সুর সাধিতে হইলে কিরূপে তাম্বুরা বান্ধিতে হয় তাহা এই ক্ষণে লিখিত হইতেছে। তাম্বুরার লাবু বাদকের দক্ষিণদিকে ও কাণ বামদিকে পড়ে এরূপে তাহাকে সম্মুখে রাখিয়া, সর্ব্বোপরি যে একটী পিতলের তার দৃষ্ট হয়, তাহাকে পঞ্চম কহে; পঞ্চমের বাম দিকে যে দুইটী ইস্পাতের পাকা তার থাকে তাহার প্রথমটীর নাম সুর, ও দ্বিতীয়টীর নাম জুড়ি; জুড়ির বাম দিকে খরজ নামে আর এক গাছি পিতলের তার থাকে। তাম্বুরার সর্ব্ব শুদ্ধ পঞ্চম, সুর, জুড়ি ও খরজ এই চারিটী তার বান্ধা থাকে। এই চারিটী তার সমান করিয়া বান্ধা হয় না, সুর ও জুড়ি প্রথমে যথেচ্ছাক্রমে অনায়াসসাধ্য কণ্ঠস্বরের সহিত ঐক্য করিয়া বান্ধিতে হয়। খরজ, সুরজুড়ি অপেক্ষা এক গ্রাম অথবা সাত ঘাট নরম করিয়া বান্ধা হয় আর পঞ্চম, সুর জুড়ি অপেক্ষা তিন ঘাট নরম করিয়া বান্ধা হয়। এই রূপে চারিটী তার চড়াইয়া, প্রত্যেক তারের নিম্ন দিয়া সোয়ারি নামক কাষ্ঠ খণ্ডের উপর কিঞ্চিৎ সুতার গুচ্ছি বসাইবে, সেই সুতার গুচ্ছি বসাইলে যে প্রবল সুর হয়, তাহাকে জোয়ারি মিল কহে। তাম্বুরার সুর ও জুড়ি বান্ধিবার নিয়ম অতি সহজ, খরজ পঞ্চম বান্ধা ও জোয়ারি মিল করা কিঞ্চিৎ কঠিন।

# তৃতীয় পরিচ্ছেদ।

## রাগাধ্যায়।

(রাগ শব্দে মনের ভাব অথবা প্রকৃতির শোভা বুঝায়; এবং ধ্বনিবিশেষ দ্বারা লোকের চিত্তরঞ্জন * করাকেও রাগ কহে।)

(রাগ তিন প্রকার, যথা—শুদ্ধ, সালঙ্ক বা সালগ, এবং সংকীর্ণ বা সংকীরণ। যে সকল রাগের সহিত অন্য রাগের সংশ্রব থাকে না, তাহাকে শুদ্ধ রাগ কহে। দুই রাগ মিশ্রিত হইয়া যে রাগ উৎপন্ন হয়, তাহাকে সালঙ্ক কহে। বহুরাগ সংযোগে যে রাগ জন্মে তাহাকে সংকীর্ণ বলা যায়।)

(শুদ্ধ, সালঙ্ক ও সংকীর্ণ এই তিন জাতীয় রাগ আবার তিন শ্রেণীতে বিভক্ত, যথা—ওড়ব, খাড়ব ও সম্পূর্ণ। ইহাদিগকে হিন্দিতে ওড়, খাড় ও সম্পুরণ কহে।)

(যে যে রাগরাগিণীর আলাপে সাত সুর ব্যবহৃত হইয়া থাকে, তাহারা সম্পূর্ণ জাতীয়। যে সকল রাগাদিতে ছয় সুর ব্যবহৃত হয়, তাহাদিগকে খাড়ব জাতি বলা যায়। আর যে সকল রাগরাগিণী পাঁচ সুরবিশিষ্ট, অর্থাৎ পাঁচটী সুরেতে যে রাগের মূর্ত্তি প্রকাশ পায়, তাহারা ওড়ব জাতি বলিয়া নির্দ্দেশিত হইয়া থাকে।)

(কোন রাগ আলাপে যে সুর প্রথম ব্যবহৃত হয়, তাহার নাম গ্রহ বা গিরি (১)। রাগের বিশ্রামক যে সুর, অর্থাৎ রাগরূপ আলাপ করিয়া যে সুরে অবসান হয়, তাহাকে ন্যাস বা বিরাম কহা যায় (২)।)

রাগে যে সুর স্বামীবৎ ব্যবহৃত হয়, অর্থাৎ যে সুর অন্য সুর অপেক্ষা প্রধান বা যাহার বহুল প্রয়োগ হয়, তাহাকে অংশ বা বাদী কহে (৩)। হিন্দিতে বাদীকে জান বলিয়া থাকে।

---

* রঞ্জয়তি রাগ। ভরতঃ।, যস্য শ্রবণ মাত্রেণ রঞ্জন্তে সকলাঃ প্রজা। সর্ব্বেষাং রঞ্জনাদ্ধতো স্তেনরাগ ইতি স্মৃতঃ। সোমেশ্বর।

১) রাগাদৌ স্থাপিতোযস্তু স গ্রহস্বর উচ্যতে। রত্নাকর।

গ্রহ স্বরস্য ইত্যুক্তো যে, গীতাদৌ সমর্পিতঃ। ন্যাসঃ স্বরস্তু স প্রোক্তো যো গীতাদি সমাপ্তিক সংগীত নারায়ণ।

২) ন্যাসস্বরস্তু বিজ্ঞেয়োযস্তু রাগঃ সমাপকঃ। রত্নাকর।

৩) স্বামি বদ্দনা বাদী স রাগ প্রতিপাদকঃ। বাদিনা সহ সংবাদাৎ সম্বাদী মন্ত্রিতুল্যকঃ। মুখে তস্যানুবদনাদনুবাদী চ ভৃত্যবৎ। তথা বিবাদাৎতেনৈব বিবাদী বৈরিবস্তুবেৎ, রত্নাবলী। যস্য সর্ব্বত্র বাহুল্যং বাদ্যং শোহপি নৃপোত্তম। সংগীত নারায়ণ। অনন্যত্বাৎ প্রধানত্বাৎ অংশো জীবতরঃ স্বরঃ। সোমেশ্বর। বহুলং যঃ প্রয়োগেষু স অংশ স্বরউচ্যতে। সংগীত রত্নাকর।

রাগে মন্ত্রিবৎ যে সুর ব্যবহৃত হয়, অর্থাৎ বাদী স্বরের অনুগত হইয়া প্রযুক্ত হয়, তাহাকে সম্বাদী কহে। পরে অবশিষ্ট যে সুর ভৃত্যবৎ ব্যবহৃত হয়, তাহাকে অনুবাদী কহে। রাগভ্রষ্টকর সুরের নাম, অর্থাৎ রাগাদির অঙ্গে যে সুর ব্যবহার হয় না, তাহাকে বিবাদী বা বর্জ্জিত কহে (৪)।

তাললয় বিশুদ্ধ ও সুস্বর-সম্বদ্ধ শ্লোক সমূহকে গীত কহা যায়। গীত নানা প্রকার, যথা—আলাপ, ধ্রুবপদ বা ধ্রুপদ, খেয়াল, টপ্পা ইত্যাদি।

আলাপচারী। স্বরযোগে, অথবা কোন তার যন্ত্রযোগে, রাগরাগিণীর রূপ মূর্ত্তিমান করার নাম আলাপচারী। আলাপে কোন প্রকার বিশেষ তাল ভেদ দেখা যায় না; কেবল বিলম্বিত, মধ্য ও দ্রুত, এই তিন প্রকার লয় দ্বারা রাগাদির আলাপ হইয়া থাকে। আ, না, তা, তো, ম্, তা, না, তে, রে, নে, না, দে, তা, রি, এই চতুর্দ্দশ বর্ণ লইয়া আলাপচারী হইয়া থাকে। আনা রিনা, তাদারে, তেরোম, তানা, তানোম, তানা, তানা, নানা, না, তারি এই কয়েকটী বোল।

অনুলোম, বিলোম, গমক, মূর্চ্ছনা, আকার, অলঙ্কার, তান, লয়, বাট্, কাকু, তুক, উপজ, লাগডাট, দমখম্, কর্ত্তব্য, এইগুলি গীতের বিশেষ অলঙ্কার স্বরূপ। ইহাদিগকে স্থানে স্থানে বিবেচনা পূর্ব্বক না দিতে পারিলে গীত কিম্বা বাদ্য মিষ্ট লাগে না।

গীতাদিতে যেরূপ চারিটী চরণ দৃষ্ট হইয়া থাকে, আলাপে চারিটী চরণ নির্দ্দিষ্ট আছে। যথা—আস্থায়ী, অন্তরা, সঞ্চারী, আভোগ। প্রথম চরণের নাম আস্থায়ী, দ্বিতীয় চরণের নাম অন্তরা, তৃতীয়ের নাম সঞ্চারী, চতুর্থের নাম আভোগ।

সঞ্চারী। কোন রাগের আলাপ শ্রবণে সংগীতরসজ্ঞ বিচক্ষণ শ্রোতৃবর্গের মনে সেই রাগের যে মূর্ত্তি সঞ্চার হয়, তাহাকে সঞ্চারী কহে।

গীত, বাদ্য এবং নৃত্যাদির প্রকরণ যাহা দেবতা ও প্রাচীন ঋষিদিগের প্রণীত তাহাকে মার্গ কহে (৫)। আর যে বিশেষ বিশেষ প্রকরণ আধুনিক পদ্ধতি অনুসারে বিশেষ বিশেষ দেশে ব্যবহৃত, তাহার নাম দেশী।

(৪) বাদী রাজাস্বরস্তস্য সম্বাদী স্যাদমাত্যবৎ। শত্রুর্বিবাদী তস্যস্যাদনুবাদী তু ভৃত্যবৎ। সংগীত দামোদরঃ।

(৫) মার্গদেশী বিভাগেন সংগীতং দ্বিবিধং মতং। সংগীত ভাষ্যে।
যদুক্তং দ্রুহিণে নৈব সমার্গ ইতি প্রোচ্যতে। দেশেদেশেতু সংগীতং তদ্দেশীয়ং বিধিয়তে। নারদ সংহিতায়ং।

মার্গ, দেশী ব্যতীত অধুনা কতগুলি অতি সংকীর্ণ রাগ সৃষ্টি হইয়া তাহারা ধুন বলিয়া অভিহিত হয়। যথা—পিলু, জংলা, ঝিঝিটী, লুম, এলাইয়া ইত্যাদি।

সারগম্ প্রকরণ, মৃদঙ্গেরবোল, নৃত্যতত্ত্ব, রাজাদির যশোবর্ণন, আশীর্ব্বাদসূচক ও প্রেমত্ত্ববিষয়ক রচনাসমস্ত গীতের অন্তর্গত থাকে।

ধ্রুপদ বা ধোরপদ। ধ্রুব শব্দে ধূয়া, পদ শব্দে কলি। এই দুই শব্দে ধ্রুপদ হইয়া থাকে। ধ্রুপদকে ধ্রুবক বলা গিয়া থাকে। ধ্রুপদে প্রায়ই চারিটী করিয়া তুক্ থাকে, অর্থাৎ আস্থায়ী, অন্তরা, সঞ্চারী ও আভোগ। কোন কোনপদে মিলাকুক্ নামে আর একটী তুক্ থাকে।

ধ্রুপদ পুংগায়কদিগের নিমিত্ত নির্দ্দিষ্ট হইয়াছে, ইহা স্ত্রীলোকদিগের উপযোগী নহে। ধ্রুপদ নানা প্রকার, যথা,—ফুলবন্ধ, যুগলবন্ধ, প্রবন্ধ, ধাক ইত্যাদি।

যে ধ্রুপদ কবিতা রচনা করিয়া গীত হয়, তাহাকে ফুলবন্ধ কহে।

যে ধ্রুপদ দুই ব্যক্তি একত্র গান করেন, কিন্তু এক জন কেবল স্বর রাগসহযোগে বর্ণনাদি করেন, ও অপর ব্যক্তি সেই রাগে যখন যে ধাতু প্রয়োগ হয় সেই গুলি তাল লয় যোগে তাহাতে লাগাইয়া যান, তাহাকে যুগলবন্ধ কহে।

যে ধ্রুপদে এক তালের মধ্যে নানা প্রকার তাল পরিবর্ত্তন হয়, তাহাকে প্রবন্ধ কহে।

যে ধ্রুপদে "ধাক" এই শব্দটী থাকে, তাহাকে ধাক কহে।

স্বরগ্রাম। কোন রাগের কেবল সাতটী ধাতু অবলম্বন করিয়া তালযোগে গান করার নাম স্বরগ্রাম বা সারগম্। সারগমে দুইটীর অধিক তুক্ থাকে না।

খেয়াল। সুলতান হোসেন প্রথম খেয়ালের সৃষ্টি করেন। খেয়ালের রচনা ধ্রুপদের অপেক্ষা সংক্ষিপ্ত; কিন্তু ধ্রুপদ অপেক্ষা ইহা অনেক মিষ্ট। খেয়ালে নায়ক নায়িকা বর্ণনাই অধিক। ইহাতে আস্থায়ী ও অন্তরা এই দুইটী তুক্ সর্ব্বদা থাকে। খেয়াল নানাপ্রকার, যথা—কওল, কালবানা, গুল্নক্স, তারাণা, ত্রিবট, চতুরঙ্গ, রাগমালা।

কাওল ও কালবানাতে কেবল ঈশ্বরের স্তুতি ও মহর্ম্মদের গুণকীর্ত্তন থাকে।

চতুরঙ্গের চারিটী তুক্ থাকে। প্রথম তুকের বর্ণনাতে চতুরঙ্গ শব্দটী উল্লিখিত থাকিবে, দ্বিতীয় তুকে স্বরগ্রাম, তৃতীয় তুকে আলাপের বোল, চতুর্থ তুকে বাদ্যের বোল থাকে। চতুরঙ্গের ন্যায় পঞ্চরং, ষট্‌রং, সপ্তরং প্রভৃতি নানা রং গায়কেরা গান করিয়া থাকেন।

কোন খেয়ালের মধ্যে "গুল" এই শব্দটী থাকিলে, তাহাকে গুল্নক্স্ কহে।

ত্রিবটের তিনটী করিয়া তুক্ থাকে। প্রথম তুকে আলাপের বোল, দ্বিতীয় তুকে বাদ্যের বোল, তৃতীয় তুকে স্বরগ্রাম থাকে।

তারানা বা তেরেণা অথবা তেলেনার দুইটী তুক্ থাকে। নে, তে, তেরে, ইত্যাদি কতক গুলি আলাপের বোল লইয়া তেলেনা গান করা বিধেয়। আমীরখোসরু এই প্রকার গান প্রথম সৃষ্টি করেন।

কালবৎ বা কালায়ৎ। কাল হইতে কালায়ৎ নামটী সৃষ্টি হইয়াছে। গানে প্রধান তাল, এবং তালের মূল কাল। কাল হইতে কালবৎ হইয়াছে। এইক্ষণে কাল-বৎকে কালায়ৎ কহে।

কতকগুলি রাগ একত্র আবদ্ধ করিয়া পর্য্যায়ক্রমে তালযোগে গান করার নাম রাগমালা।

এতদ্ব্যতীত কড়্‌খা নামক এক প্রকার গীত আছে। কড়্‌খা যুদ্ধাদি বর্ণন স্থলে ব্যবহৃত হইয়া থাকে। রাজপুতেরা এই গান গাইয়া থাকেন।

বিষ্ণুপদ। যে সকল গীতে কেবল ভগবান বিষ্ণুর গুণকীর্ত্তন থাকে, তাহাকে বিষ্ণুপদ কহে। সুরদাস বাবাজী এই প্রকার গানের সৃষ্টিকর্ত্তা।

শিবপদ। যে সকল গীতে শিবের গুণকীর্ত্তন থাকে, তাহাকে শিবপদ কহে।

শক্তিপদ। যে সকল গীতে শক্তির গুণকীর্ত্তন থাকে, তাহাকে শক্তিপদ কহে।

গণেশস্তব। যে সকল গীতে গণেশের গুণকীর্ত্তন থাকে, তাহাকে গণেশস্তব কহে।

গঙ্গাস্তব। যে সকল গীতে গঙ্গার মাহাত্ম্য বর্ণন থাকে, তাহাকে গঙ্গাস্তব কহে।

এই সকল ব্যতীত হনুমানস্তব, বটুক ভৈরবস্তব প্রভৃতি নানা প্রকার স্তব আছে।

টপ্পা। টপ্পার রচনা অতি সুললিত ও আদিরস ঘটিত। ইহাতে দুইটী তুক্ থাকে। টপ্পা নানা প্রকার, যথা—ঠুংরি, গজল, রেক্তা, সোহেলা, হোরি।

ঠুংরি অতি ক্ষুদ্র রাগে ও ক্ষুদ্র তালে রচিত হয়। ইহার সুর অতিশয় মধুর, এজন্য অতি শীঘ্র লোকের চিত্তহরণ করিয়া থাকে।

গজল, রেক্তা ইত্যাদি গীতে নায়কনায়িকার সম্বন্ধ এবং বিরহাদি বিষয়ক বর্ণনা সচরাচর বর্ণিত থাকে।

বিবাহাদি উৎসবকালে যে সকল গীত ব্যবহৃত হয়, তাহাকে সোহেলা কহে।

যে সকল গীতে শ্রীকৃষ্ণের লীলাবর্ণন ও যশোবর্ণন থাকে, তাহাকে হোরি কহে।

এতদ্ভিন্ন খেম্‌টা, দাদ্‌রা, কজ্জলী, লাবণী, গরভা, ধরমযাত্রা, চুট্‌কী, জিগর পাঞ্চালী, সংকীর্ত্তন প্রভৃতি নানা প্রকার গীত আছে।

## মূর্চ্ছনা, গমক, গিট্‌কিরি ইত্যাদি।

ইতিপূর্ব্বে যে তিনটী গ্রামের বিবরণ ব্যক্ত হইয়াছে, তাহাদের প্রত্যেকের সাতটী করিয়া মূর্চ্ছনা আছে। তিন গ্রামে সাকল্যে একবিংশতি মূর্চ্ছনা। মূর্চ্ছনা শব্দে দুইটী সুরের মধ্যগত অন্তর বুঝায়, অর্থাৎ একটী কোন সুর হইতে অবিচ্ছেদে

অন্য সুর প্রকাশ করাকে মূর্চ্ছনা কহে। স্বরগ্রামের এক একটী সুর পৃথক্ পৃথক্ উচ্চারণ করিলে, তাহাকে মূর্চ্ছনা কহা যায় না। মূর্চ্ছনাদ্বারা সুর সকল পরস্পর সংলগ্ন থাকে। বীণা ও সেতারাদি যন্ত্র ভিন্ন অন্য যন্ত্রে মূর্চ্ছনা সুস্পষ্ট রূপে নির্গত হয় না। কোন পর্দ্দার উপর তারকে বামহস্তের তর্জ্জনী অথবা মধ্যম অঙ্গুলী দ্বারা ধারণ করিয়া, দক্ষিণ হস্তে তাহাকে আঘাত করিলে যে ধ্বনি নির্গত হয়, সেই ধ্বনি বিলীন না হইতে হইতে ঐ পর্দ্দার উপরের বা নীচের এক বা ক্রমান্বয়ে দুই তিন সুর অবিচ্ছেদে প্রকাশ করার নাম মূর্চ্ছনা। হিন্দীভাষায় মূর্চ্ছনাকে মীড় কহে।

এক আঘাতে দুইটী বা ততোধিক সুর ধ্বনিত করাকে আশ কহে।

তারকে কোন পর্দ্দার উপর ধ্বনিত করিয়া মৃদুমন্দ সঞ্চালন করিলে অর্থাৎ দোলাইলে, যে অস্থির ধ্বনি নির্গত হয়, তাহাকে গমক[১] অর্থাৎ সুর কম্পন কহে। একটী সুর হইতে তাহার অব্যবহিত উচ্চ সুরে পুনঃ পুনঃ গমনাগমন করিলেও সুরকম্পন উৎপন্ন হয়।

কতকগুলি সুরের উপর কেবল আশ দিয়া অতি শীঘ্র গমন করার নাম গিট্‌কিরি।

তান। কোন রাগকে অনুলোম বিলোম গতিতে গমক মূর্চ্ছনাদির দ্বারা প্রকাশ করাকে তান কহে। চারিসুরে তান হয়। তান চারিপ্রকার, যথা—অরচক, ঘাতক, সাতক, সুরাতক। যে তানে এক সুর দুইবার প্রয়োগ হয়, তাহাকে অরচক কহে। অনুলোম ও বিলোমে যে তানে এক সুর দুইবার প্রয়োগ হয়, তাহাকে ঘাতক কহে। এক সুর তিনবার ব্যবহৃত হইলে সাতক ও চারিবার ব্যবহৃত হইলে সুরাতক কহে।

দুই সুর উলত পুলত মিশ্রণে দুই তান হয়, যথা—সা ঋ, ঋ সা।

তিন সুর মিশ্রণে ছয় তান হয়, যথা,—সা ঋ গ, গ ঋ সা, ঋ সা গ, গ সা ঋ, সা গ ঋ, ঋ গ সা।

চারি সুর মিশ্রণে চতুর্ব্বিংশতি তান হয়, যথা—সা ঋ গ ম, ম গ ঋ সা, ঋ সা গ ম, সা গ ঋ ম, গ সা ঋ ম, ঋ গ সা ম, গ ঋ সা ম, সা ঋ ম গ, ঋ সা ম গ, সা ম ঋ গ, ম সা ঋ গ, ঋ ম সা গ, ম ঋ সা গ, সা গ ম ঋ, গ সা ম ঋ, সা ম গ ঋ, ম সা গ ঋ, গ ম সা ঋ, ম গ সা ঋ, ঋ গ ম সা, গ ঋ ম সা, ঋ ম গ সা, ম ঋ গ সা, গ ম ঋ সা।

পাঁচ সুরে ১২০, ৬ সুরে ৭২০ ও সাত সুরে পঞ্চসহস্র চল্লিশ তান হইয়া থাকে।

সুরমিশ্রণে তান যে প্রকার বৃদ্ধি হইয়া থাকে তাহার সংকেত নিম্নে প্রদর্শিত হইল যথা,—

---

[১] গমক ত্রয়োবিংশতি, যথা—নিষ্পত, আন্দোলত, পুরোহত, আহত, কম্পিত, করোরি, প্রস্থাহত, সান্ত, তুরুত, ঘর্ষণ, অপুরাহত, আঘর্ষণ, অস্থিত, বায়মি, উত্রাহত, অয়োঘর্ষণ, জয়ত, মুদ্রা, সোমস্থান, অন্তাহত, ঢাল, সুঢালা, কর্মোমস্থান।

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
| | ১ | ২ | ৬ | ২৪ | ১২০ | ৭২০ |
| ১ | ২ | ৬ | ২৪ | ১২০ | ৭২০ | ৫০৪০ |

কালকে তুল্য ভাগে বিভাগ করণের নাম লয়। লয় পাঁচ প্রকার,—বিলম্বিত, মধ্য, দ্রুত, বৈষম্য ও অনুদ্রুত।

বাঁট। ত্রিসপ্তকের যে কোনটীকে অবলম্বন করিয়া রাগাদিকে বিভাগ করিয়া গান করা অথবা বাজান যায়, তাহার নাম বাঁট।

কাকু। স্বরবিকারকে কাকু কহে।

তুক্ বা পাদ। কতকগুলি মাত্রার মিলনকে পাদ কহে।

উপজ। ক্ষুদ্র তানকে উপজ কহে।

লগ্নদণ্ড বা লাগ্‌ডাট। সুর ও সুরের সূক্ষ্মাংশগুলিকে অবিচ্ছেদে প্রকাশ করাকে লাগ্‌ডাট কহে।

দম্। লয় প্রদর্শন পূর্ব্বক সুরের দীর্ঘ স্থায়িত্বের নাম দম্।

থম। লয় প্রদর্শন পূর্ব্বক সুরের মধ্যে মধ্যে অল্প বিশ্রামকে থম্ কহে।

কর্ত্তব্য বা কর্ত্তব্। কোন গীতাদিতে সুরের নানা প্রকার কৌশল প্রদর্শনের নাম কর্ত্তব্।

সংগীতের ক্রিয়াসিদ্ধাংশটী চারি প্রকারে বিভক্ত; যথা—ভাষাঙ্গ, ক্রিয়াঙ্গ ভাবাঙ্গ, উপাঙ্গ।

ভাষাঙ্গ। যে ক্রিয়াসিদ্ধাংশ স্বরযোগে কণ্ঠে গীত হয়, তাহাকে ভাষাঙ্গ কহে যেমন গান করা।

ক্রিয়াঙ্গ। যে ক্রিয়াসিদ্ধাংশ কোন যন্ত্রে হস্তদ্বারা সম্পন্ন হয়, তাহাকে ক্রিয়াঙ্গ কহে। যেমন মৃদঙ্গ ও সেতার বাদন।

ভাবাঙ্গ। আঙ্গিক ক্রিয়াদ্বারা, যে ক্রিয়াসিদ্ধাংশ সম্পন্ন হয়, তাহাকে ভাবাঙ্গ কহে। যেমন নৃত্য।

উপাঙ্গ। অঙ্গের কোন দেশ আশ্রয় করিয়া যে ক্রিয়াসিদ্ধাংশ সম্পন্ন হয়, তাহাকে উপাঙ্গ কহে। যেমন কুম্ভক, অর্থাৎ বায়ুরুদ্ধ করিয়া নাশাদিতে সংলগ্ন করিয়া ন্যাসতরঙ্গ প্রভৃতি বাজান।

বঙ্গভাষায় গীত সকল পদ্যে রচিত। গীত প্রায় সমুদায় ছন্দেই গ্রথিত হয়, কিন্তু ইহার অক্ষর সংখ্যায় একতা দেখা যায় না। কাযে কাযেই গীতাদিতে কখন অধিক, কখন অল্প অক্ষর দৃষ্ট হয়। কখন কখন হ্রস্ব বর্ণকেও দীর্ঘ, দীর্ঘ বর্ণকেও হ্রস্ব করিতে হয়। গীতাদিতে অক্ষরের ন্যূনাধিক্য ও লঘু গুরুর ব্যতিক্রম, ও চরণ সংখ্যার হ্রাস বৃদ্ধি কেবল সুরের অনুরোধেই ঘটিয়া থাকে।

গীত যে ভাষায় রচিত হয়, সেই ভাষা সুন্দর রূপে বুঝিয়া শব্দ গুলি পরিষ্কার রূপে উচ্চারণ করিয়া গান করিলে, গানের বোল শুদ্ধ হইল বলা যায়।

গীতে পদ সংস্থাপনকে রীতি কহে। ইহা গীতের শরীর স্বরূপ।

বঙ্গভাষায় রীতি চারি প্রকার(¹)। যথা,—বৈদর্ভী, গৌড়ী, পাঞ্চালী ও লাটী।

মাধুর্য্যগুণব্যঞ্জক শব্দবিন্যাসকে বৈদর্ভী রীতি কহে।

ওজোগুণব্যঞ্জক শব্দবিন্যাসকে গৌড়ী রীতি কহে।

শ্লেষ নামক ওজোগুণের ব্যঞ্জক শব্দ বিন্যাসকে পাঞ্চালী কহে।

সুকুমার গুণের ব্যঞ্জক শব্দবিন্যাসকে লাটী কহে।

---

## ছয়রাগের জন্ম ও বংশ বিবরণ।

সপ্তস্বরের মধ্যে এক স্বর অর্থাৎ নিখাদ নিঃসন্তান; অপর চারিটী হইতে ছয় রাগের উৎপত্তি হইয়াছে, যথা—খরজ হইতে ভৈরব, রিখভ হইতে মালকোশ বা মালব, গান্ধার হইতে হিণ্ডোল, মধ্যম হইতে দীপক, পঞ্চম হইতে মেঘ, এবং ধৈবত হইতে শ্রী। এই ছয়টী রাগ তিন বংশে বিভক্ত হইয়াছে, যথা—ওড়ব, খাড়ব, সম্পূর্ণ, অথবা ওড়, খাড়, সংপূরণ। হিণ্ডোল আর মালকোশ রাগে পাঁচ স্বর ব্যবহার হয় বলিয়া, উহারা ওড় বংশীয় বলিয়া অভিহিত হয়; মেঘে ছয় স্বরের ব্যবহার, এজন্য উহাকে খাড় বংশীয় বলা যায়; এবং ভৈরব, দীপক ও শ্রীরাগে সাত স্বরেরই প্রয়োগ হয় বলিয়া, উহারা সংপূরণ বংশীয় বলিয়া আখ্যাত হয়। ওড় বংশীয় রাগদ্বয় ঋখভ আর পঞ্চম বর্জ্জিত; এবং খাড় বংশের রাগটী ধৈবত রহিত। এই ছয় রাগ পরস্পর সংযোগে উপরাগ ও উপরাগিণী ক্রমশঃ বৃদ্ধি হইয়াছে। নারদ পুরাণে লিখিত আছে যে, এই তিন বংশ হইতে চুয়ান্নকোটি রাগরাগিণীর সৃষ্টি হইয়াছে।

প্রাচীন সংগীতবেত্তাদের মধ্যে রাগরাগিণী ঘটিত অনেক মতভেদ দৃষ্ট হয়। সংগীতবিৎ মিরজা খাঁ ভৈরব রাগে ঋ ও প পরিত্যাগ করিয়া গান করিতে বিধি দিয়াছেন, কিন্তু রাগবিবোধের গ্রন্থকার সোমেশ্বর ঋ ও প পরিত্যাগ করিতে বলেন নাই।

---

(¹) রীতির অপর একটী নাম বাণী। বাণী চারি প্রকার, যথা—গওরহার, নওহার, খাণ্ডার, ডাগর। এই চতুর্ব্বিধ প্রণালীকে ভাষায় ঢং বলিয়া ব্যবহৃত হয়।

## রাগাদির পরিবার বর্ণন।

ইতি পূর্ব্বে উল্লিখিত হইয়াছে যে, অস্মদ্দেশে সহস্র সহস্র রাগরাগিণী ব্যবহার ছিল, কিন্তু এইক্ষণে ন্যূনাধিক একশত ষড়বিংশতি মাত্র প্রচলিত আছে(১) আর সমুদায় প্রায় লুপ্ত হইয়া গিয়াছে। এই অল্প সংখ্যক রাগরাগিণী ( অস্মদ্দেশীয় কোন গায়কের সুলভ আয়ত্ত তাহাও প্রত্যয় হয় না।

আদি ছয়টী রাগের নাম সম্বন্ধে গ্রন্থকারদের পরস্পর কিছু কিছু অনৈক্য দৃষ্ট হয়, যথা—

ব্রহ্মার মতানুসারে,—শ্রী, বসন্ত, পঞ্চম, ভৈরব, মেঘ ও বৃহন্নট বা নটনারায়ণ।

ভরত ঐ,—ভৈরব, মালকোশ, হিন্দোল, দীপক, শ্রী, ও মেঘ।

হনুমন্ত ঐ ঐ " " " " " "

সোমেশ্বর ঐ,—ভৈরব, মালব, শ্রী, হিন্দোল, দীপক ও মেঘ।

মতান্তরে,—বসন্ত, বৃহন্নট, মল্লার, মালব, প্রদীপ, কৌশিক এই ছয়টী রাগ।

ব্রহ্মার মতানুসারে ছয়টী রাগের প্রত্যেকের ছয় ছয়টী ভার্য্যার নাম। যথা—

শ্রীরাগের ভার্য্যা। মালশ্রী, ত্রিবণী, গৌরী, কেদারী মধুমাধবী, পাহাড়ী।

বসন্ত ঐ ঐ। দেশী, দেবগিরি, বৈরাটী, টোরিকা, ললিত, হিন্দোলী।

পঞ্চম ঐ ঐ। বিভাস, ভূপালী, কর্ণাটী, পাঠহংসিকা, মালবী, পটমঞ্জরী।

ভৈরব ঐ ঐ। ভৈরবী, বাঙ্গালী, সৈন্ধবী, রামকেলী, গুজ্জরী, গুণকিরী।

মেঘ ঐ ঐ। মল্লারী, সৌরটী, সাবেরী, কৌশিকী, গান্ধারী, হরশৃঙ্গার।

নটনারায়ণ ঐ ঐ। কামোদী, কল্যাণী, আভীরী, নাটিকা, সারঙ্গী, হাম্বীর।

ভরত-মতানুসারে ছয়টী রাগের প্রত্যেকের ছয় ছয়টী ভার্য্যার নাম। যথা—

ভৈরব রাগের ভার্য্যা—বাঙ্গালী, ভৈরবী, মধ্যমা, সিন্ধুবী, মধুমাধবী, বিরারী।

মালকোশ ,, ,, —টোড়ী, মান, খাম্বাবতী, গুণকেলী, গৌরী, কুকুভা।

হিন্দোল ,, ,, —রামকেলী, বেহাগড়া, বেলাবলী, পটমঞ্জরী, ললিতা, দেশাক।

দীপক ,, ,, —দেশী, কামোদী, কেদারা, কাফী, নট, কানড়া।

মেঘ ,, ,, —দেশকার, গুজ্জরী, ভূপালী, সুরট, মল্লারী, টঙ্ক।

শ্রী ,, ,, —দেবগান্ধার, বসন্ত, আসয়ারী, মালবী, ধনাশ্রী, মালশ্রী।

---

(১) প্রত্যেক রাগের ছয় ভার্য্যা, ছয় পুত্র, ছয় পুত্রবধূ, এক সখা ও এক সখী। মোটে প্রতি রাগে একবিংশতি, এবং ছয় রাগে একশত ষড়বিংশতি।

হনুমন্ত মতানুসারে ছয় রাগের প্রত্যেকের পাঁচ পাঁচটী ভার্য্যার নাম। যথা—

ভৈরব রাগের স্ত্রী—বরাডী, মধ্যমাদী, ভৈরবী, সৈন্ধবী, বাঙ্গালী।
মালকোশিক ,, —টোরী, গৌরী, গন্ডাক্রী, খাম্বাবতী, কুকুভা।
শ্রী ,, ,,—মলয়াশ্রী, মারভী, ধ্যানশ্রী, বাসন্তী, আসয়ারী।
হিণ্ডোল ,, ,,—রামক্রী, দেশাক্ষী, ললিত, বেলাবলী, পটমঞ্জরী।
দীপক " ,,—দেশী, কাম্বোদী, নেতা, কেদারী, কর্ণাটী।
মেঘ ,, ,,—টেঙ্কা, মল্লারী, গুর্জ্জরী, ভূপালী, দেশাক্রী।

যে যে রাগিণী যে রাগের ভার্য্যা বলিয়া কল্পিত হইয়াছে, সেই সেই রাগিণী সেই সেই রাগ অবলম্বন করিয়া সৃষ্ট হইয়াছে, অর্থাৎ যে রাগের যে পত্নী সেই রাগের কিয়দ্ভাগ ছায়া, সেই রাগিণীর কোন স্থানে না কোন স্থানে পাওয়া যায়।

ভৈরব রাগের পুত্র;—দেওসাক, নট, বিভাস, শ্যাম, ঢোল, অজয়পাল। কালাংড়া।

ঐ পুত্রবধূ;—যোগিঞা, রেখভ, আশিনী, রেওয়া, বহলা, ভেটিয়াল। সুহা।

মালকোশরাগের পুত্র;—গান্ধার. ছায়ানট, শুদ্ধনট, কেদারনট, সারঙ্গনট, গৌরনট। পাথার।

ঐ পুত্রবধূ;—কোশক, মারূ, লীলাবতী, শ্যামপুরবী, বাগেশ্বরী, বেলায়লী। দেশকেলী।

হিণ্ডোলরাগের পুত্র;—সাহানা, মনোধ্যান, মালোয়া, কানড়গৌর, কল্যাণ, শুদ্ধ। বেহাগড়।

ঐ পুত্রবধূ;—বাসন্তী, বাহার, জয়েতী, ললত, ইমন, পরমানন্দ, রূপশ্রী।

দীপকরাগের পুত্র;—নট, কানড়া, বারোঁয়া, গারা, খাম্বাজ, ইমনকেদারা। শ্যামকল্যাণ।

ঐ পুত্রবধূ;—মিঞারমল্লার. পরদীপকী, মাঘায়রী, মালীগৌরা, মালাবতী, পলাশ। ঠুংরী।

শ্রীরাগের পুত্র;—তিলককানোদ, পুরিয়াকানড়া, শ্যামরাম, কামোদনট, পঞ্চম, জয়েতকল্যাণ। কামোদকল্যাণ।

ঐ পুত্রবধূ;—ভরোস্টী, ললিতগৌরী, পুরিয়া-আসয়ারী, শ্যামবরারী, পুরিয়াটোড়ী, হাম্বিরকল্যাণ। নটনারায়ণ।

মেঘরাগের পুত্র;—গৌড়. গৌড়মল্লার, সিন্ধুরা, বড়হংস, শঙ্করাভরণ, জয়েত। সম্পত।

ঐ পুত্রবধূ;—দেশীটোড়ী, নটমল্লার, আড়ানা, সামন্ত, ছায়া, নাগধ্বনী। গৌরা।

মতান্তরে ভৈরব রাগের পুত্র;—কোশক, অজয়পাল, শ্যাম, খরতাপ, শুদ্ধ, ঢোল। রেখব।

ভৈরব রাগের পুত্রবধূ;—অষ্টী, রেওয়া, বহুলা, শোহিনী, রম্ভেলী, সুহা। গান্ধার।

মালকোশের পুত্র;—ছায়ানট, শুদ্ধনট, হাম্বিরনট, কেদারনট, সালঙ্কনট, আভীরনট। গান্ধার।

ঐ পুত্রবধূ;—শ্যামপুরবী, লীলাবতী, গৌরসারঙ্গ, পুরিয়া, বেলাবলী, সুঘরাই। শারঙ্গ।

হিণ্ডোলের পুত্র;—মালোয়া, সাহানা, মনোধ্যান, কল্যাণ, কানরগৌর, ইমনকল্যাণ। পঞ্চম।

ঐ পুত্রবধূ;—দেওগিরি, জয়েতী, ত্রিয়ণ, পরদীপকী, পুরবী, মাৰুর। বাসন্তী।

দীপকের পুত্র;—ইমনকেদার, কেদারকল্যাণ, জয়েতকল্যাণ, কামোদকল্যাণ, হাম্বিরকল্যাণ, শ্যামকল্যাণ। ষট্।

ঐ পুত্রবধূ;—পুরিয়াধনাশ্রী, চৌরাষ্টকী, ভখারী, মলরেহাকামড়া, আভীরী, অষ্টী। ভীমপলশ্রী।

মেঘের পুত্র;—নট, সিন্ধোরা, সামন্ত, ছায়া, আড়ানা, সম্পাত, গৌর।

ঐ পুত্রবধূ;—পুরিয়া-আসয়ারী, শ্যামবরারী, জয়েতশ্রী, দেশীটোরী, বাহারী, পুরিয়াটোরী। নটপলশ্রী।

শ্রীরাগের পুত্র;—শ্যামরাম, পুরিয়াকানড়া, বাগেশ্রী, গৌড়, কামোদনট, তিলককামোদ। শঙ্করাভরণ।

ঐ পুত্রবধূ;—বিজয়া, জয়জয়ন্তী; সরস্বতী, নটমল্লারী, পরজ, বিখারা। কোলাহল।

কল্লিনাথমতে ভৈরব রাগের পুত্র,—রাম, ষট্, মধু, গান্ধার, হর্ষ, বাঙ্গাল, দেশাখ্য, সুভা।

মালকোশ ঐ;—মাধব, শোভন, সিন্ধু, মারু, মোবাড়, কুন্তল, কলিঙ্গ, সোম।

হিণ্ডোল ঐ;—আভীর, শুভ্র, ধবল, চন্দ্রকাশ, বিমোহক, চন্দ্রকান্ত, স্নেহ, বেদ।

দীপক ঐ;—সুহা, নায়ক, আড়ানা, শঙ্করা, কানড়া, বিহাগড়া, নাট, কেদার।

শ্রী ঐ;—মারয়া, পুরবী, শ্যাম, হেম, ক্ষেম, হাম্বির, ভূপাল, জয়েত।

মেঘ ঐ;—মল্লার, গৌড়, কর্ণাট, জলধর, মালোয়া, তৈলঙ্গ, কমল, কুসুম।

---

মতান্তরে বসন্ত ঐ;—বাসন্তী, পঞ্চম, চম্পাক, বিহারী, ভ্রমর, পঞ্চাল, অঙ্গ, বঙ্গ।

বৃহন্নট ঐ;—ছায়ানট, দেশনট, কেদারনট, সৌরব, রাজহংস, রক্তহংস, রেওয়া, কুম্ভ

প্রদীপ ঐ;—কোলাহল, বিজয়, আন্ধ্র, কোকন, নিবারিক, বৈরাট, বর্দ্ধন, ভীম।

দেবগান্ধার ঐ;—গান্ধার, কিন্নর, ক্রান্তমঙ্গল, বহুল, বর, গুণ, ক্ষীর, গম্ভীর।

কল্যাণ ঐ;—হিমাল, বল্লভ, বীর, জঙ্গাল, কলিন্দরা, পুলিন্দ, শুক, সাগর।

## ঠাটের বিবরণ।

বীণাযন্ত্রে রাগাদি বাজাইবার সময়, যদি দুই রাগ বা রাগিণীর তীয়র ও কোমল সমস্বর হয়, তাহাকে ঠাট কহে। কতকগুলি রাগ যে যে ঠাটে বাজে, তাহা নিম্নে লিখিত হইতেছে।

কল্যাণের ঠাটে এই রাগগুলি বাদিত হয়, যথা—রাজধানী-কল্যাণ, বিরারী, ঐরাবত, কোকিল-কল্যাণ, নট।

গৌরির ঠাটে এই কয়েকটী রাগ বাদিত হয়, যথা——পুরবী, জয়েৎ, গৌরী, অর্জ্জুন, বাহারী, ফুলমতী, নাদ, রাম, ললিত, কুমারী, রেওয়া, ত্রিয়ণ, মল্লারী, আসযারী, মালগৌরী।

শঙ্করাভরণঠাটে,—কঙ্কণ, শঙ্করানন্দ, ছায়ানট, বড়হংস, সালঙ্কনট।

টোরীঠাটে,—ছায়াটোরি। নটঠাটে,—মুকুন্দ, চক্রধর। মালোয়াঠাটে,—গুজ্জরী, পঠমুঞ্জরী, দক্ষিণগুজ্জরী। কেদারঠাটে,—কেদারনট। ভৈরবঠাটে,—মনোহর। শ্রীরাগঠাটে,—মঞ্জুঘোষ, সুরট। বরারীঠাটে—বরারীনট। কামোদী-ঠাটে,—গোপীকামোদী। আভীরীর ঠাটে,—আভীরীনট। ভৈরবীর ঠাটে,—আনন্দ-ভৈরবী। মালবীর ঠাটে,—সিন্ধুরা। মালোয়াঠাটে,—বসন্ত। গৌর-ঠাটে,—গৌড়-সারঙ্গ, বেলায়লঠাটে,—নটনারায়ণ। গান্ধারের ঠাটে,—গান্ধারনট। হিণ্ডোলের ঠাটে,—তারকহিণ্ডোল। ইত্যাদি।

---

## বিশেষ বিশেষ ঋতুর সহিত বিশেষ বিশেষ রাগের উপযোগিতা।

শরৎ, হেমন্ত, শীত, বসন্ত, গ্রীষ্ম, বর্ষা, এই ছয় ঋতুর এক একটীতে এক একটী বিশেষ রাগ ব্যবহারের বিধান আছে। যথা—

শরৎকালে ভৈরবরাগ(১); হেমন্তে মালকোশ বা মালব; শিশিরে শ্রী বা নটনারায়ণ; বসন্তকালে হিণ্ডোল বা বসন্ত; গ্রীষ্মে দীপক বা পঞ্চম; ও বর্ষাকালে মেঘ।

ঋতু ও কালবিশেষে রাগবিশেষ গান করিবার যে বিধি উপরে উল্লিখিত হইল; কোন কোন সংগীত গ্রন্থে সে বিধির বিপর্য্যয় দেখা যায়। পুর্ব্বোক্ত রাগ ভিন্ন অপর রাগরাগিণী যে ঋতু ও সময়সঙ্গত করিয়া গান করার প্রথা প্রচলিত নাই,

---

(১) প্রাচীন মতে চান্দ্রবর্ষ হইতে বৎসর আরম্ভ হয় বলিয়া, শরৎকাল হইতে ঋতু গণনা করার প্রথা ছিল, এবং সেই রীত্যনুসারে আদি ছয় রাগ, ছয় ঋতু ক্রমান্বয়ে নিরূপিত হইয়াছে।

শাস্ত্রে তাহার বিধি প্রাপ্ত হওয়া যায়; যথা—সংগীত নির্ণয়ে লিখিত আছে—"যে যে ক্রতা যথাদেশে গেয়াস্তে তে তথা বুধৈঃ"। অপিচ, "বহুবিধাচার্য্যৈর্গান কালঃ সমীরিতঃ যস্মিন্ দেশে যথা শিষ্টৈর্গীতং বিজ্ঞস্তথাচরেৎ"। অর্থাৎ যে রাগ যে ঋতুতে গানের বিধি* আছে, দেশাচার মতে শিষ্টেরা যদি অন্য সময়ে সেই রাগ গান করেন, তাহা হইলে দুষ্য হয় না। অপর, রঙ্গভূমিতে ও রাজার আজ্ঞাতে সকল সময়ে সকল রাগ গান করা যাইতে পারে। খাম্বাজ, ঝিঝিট, লুম, বারোঁয়া, ইমুনি, পিলু প্রভৃতি কতিপয় রাগ আছে, ইহারা টপ্পার রাগ বলিয়া প্রসিদ্ধ। ইহাদিগকে সকল ঋতুতে ও সকল সময়ে গায়কেরা স্বেচ্ছাধীন গান করিতে পারেন।

## রাগাদির সময় নিরূপণ।

### দিবাভাগের রাগ।

১ দণ্ড অবধি ৫ দণ্ড পর্য্যন্ত। ভৈরব, ভৈরবী, বাঙ্গালী, রামকেলী, দেশকার, যোগিয়া, খট, আসয়ারী, গান্ধার, দেবগান্ধার, ভট্টিয়ারী, গুণকেলী, আনন্দভৈরবী, কালাংড়া।

৬ দণ্ড অবধি ১০ দণ্ড পর্য্যন্ত। বিভাস, দেবগিরী, কুকুভা, আলাহিয়া, বেলাবলী, পঠমঞ্জরী, সরফর্দা, সুহা।

১১ দণ্ড অবধি ১৬ দণ্ড পর্য্যন্ত। সিন্ধুরা, সিন্ধুবী, কাফিসিন্ধু, টোড়ি, গুজ্জরী, সুঘরাই, কাফি।

১৭ দণ্ড অবধি ২০ দণ্ড পর্য্যন্ত। বৃন্দাবনী-সারঙ্গ, মধুমাত-সারঙ্গ, গৌড়-সারঙ্গ পঠহংসিকা, শুদ্ধ-সারঙ্গ, দেওসাক, বসন্ত, মারা।

২১ দণ্ড অবধি ২৪ দণ্ড পর্য্যন্ত। ভীমপলশ্রী, রাজবিজয়, ধানী, ধবলশ্রী, মূলতানী, পিলু, মালিগৌরা।

২৫ দণ্ড অবধি ২৮ দণ্ড পর্য্যন্ত। পুরবী, বরাটী, আহীরী, ধানশ্রী, মালশ্রী, পুরিয়াধনাশ্রী, ঢোল।

২৯ দণ্ড অবধি ৩০ দণ্ড পর্য্যন্ত। শ্রীরাগ, সাজগিরী, টঙ্ক, মালব, ত্রিবণী, চিত্রাগৌরী, শ্রীগৌরী।

---

* ঝুলনযাত্রা ও দোলযাত্রার সময়ে হিন্দোল রাগ; দেওয়ালীর সময়ে দেওয়ালী রাগ; বর্ষাকালে মেঘ, মল্লার, সৌরবী, গৌড়; চৈত্র মাসে মধুরাগ; শ্রাবণ মাসে শায়ন্ন রাগ; এবং বসন্তকালে বসন্ত, মালকোশ, সোহিনী, বাহার, সিন্ধুভৈরবী প্রভৃতি অনেক রাগ গান করার নির্দ্দিষ্ট উৎসব ও ঋতু আছে।

